তারপর যুদ্ধ থামলো একদিন, আস্তে-আস্তে মুক্তি পেলো বন্দীরা, মুক্তি পেয়ে আবার তারা ঝাঁপিয়ে পড়লো যার-যার কাজে। করেঙ্গে ইয়া মরেঙ্গে। এই একটিমাত্র মন্ত্র। মহাত্মাজি তাঁর সমস্ত কর্মে এই একটি কথাকেই বারংবার উচ্চারণ করলেন, দেশে ইংরেজ-বিদ্বেষ চরম হ'য়ে উঠলো। বিদ্রোহের চেহারা দেখে স্তব্ধ হ'লো ইংরেজ। মহাত্মাজির কথায়ই বিপ্লবীরা এসে কংগ্রেসে যোগ দিলো, সকলেরই এক কেন্দ্র, এক উদ্দেশ্য, এক গুরু। মহাত্মাজির মুখের দিকেই তাকিয়ে আছে সব। তারা তাঁর নেতৃত্বে তখুনি সংগ্রাম আরম্ভ করতে চায়। সমস্ত ক্ষমতা ভারতীয়দের হাতে ছেড়ে দিতে হবে ব'লে রুখে দাঁড়ালো কংগ্রেস, কিন্তু সেই চাঁদ সওদাগরের লোহার ঘরের মধ্যেও যেমন সর্ষে পরিমাণ একটি ছিদ্রপথে কাল ঢুকেছিলো, ঠিক তেমনি সহসা মুসলিম লীগ বিরোধিতা ক'রে সমস্ত ভেঙে দিলো। তারা বললো, 'দাঁড়াও, ক্ষমতা এ-ভাবে আসবে না, ভারতীয় মুসলমানদের আগে স্বতন্ত্র জাত ব'লে স্বীকার করো, স্বতন্ত্র রাষ্ট্র দাও, আমরা জাতীয় ঐক্যে বিশ্বাস করি না।' ভারতবর্ষের ষাট বছরের সংগ্রাম সার্থক হবার জন্য পরিপূর্ণ সম্ভাবনার ভারে থরথর করতে-করতে থেমে গেলো। মুচকি হাসলো ইংরেজরা। তারপরেই লাগলো সেই সাম্প্রদায়িক দাঙ্গা।

কিন্তু এই কি তার চেহারা? এতো মর্মান্তিক, এতো বীভৎস, এমন হৃদয়বিদারক?

তা-ও নবাবগঞ্জে আর কতোটুকু, একটা ঢেউ মাত্র। আসল দাঙ্গাটা হ'লো কলকাতায় আর নোয়াখালিতে। নৃশংসতায় হিন্দু-মুসলমান কেউ কম গেলো না।

ছটফট ক'রে উঠলো সুলেখা, 'অনুমতি দিন সেনদা, একবার দেখে নিই লোকটাকে।'

সেনদা শান্ত চোখে তাকিয়ে হাসলেন, 'এই একটা লোককে দেখে নিয়ে এতোগুলো লোকের দুঃখ কি তুমি ঘোচাতে পারবে?'

'পারবো। পারবো। এই একটা লোকই এক কোটি লোকের সর্বনাশের কারণ, নবাবগঞ্জের এই স্থলতান আমেদ নামক লোকটির ঠিকানা যেদিন মুছে যাবে জগৎ থেকে, অনেক পাপ, অনেক ক্ষতিও সেদিন দূর হ'য়ে যাবে ওর সঙ্গে-সঙ্গে। এ-সব গোলমালের আসল পরামর্শ-দাতাটি কে? এই নরপিশাচ। দাঙ্গা লাগাবার মূলসূত্রটি কী? এরই কূটবুদ্ধি। মরি মরবো, মরতে একদিন হবেই, কিন্তু ওর রক্ত না-দেখে আমি মরতে পারবো না।'

নিচু গলায় সেনদা বললেন, 'থামো। শত্রুতা কোরো না, এটা শত্রুতা করবার সময় নয়, হিংসা করবার সময় নয়, মনে-প্রাণে মহাত্মাজির পদ্ধতিকেই অনুসরণ ক'রে চলবার চেষ্টা করো।'

'মহাত্মাজির সব কথা শুনতে রাজি আছি, কিন্তু তাঁর এই মুসলমান-প্রীতি আমি সইতে পারিনে।'

হাত তুলেছেন সেনদা, 'তিনি পিতা, তাঁর কাছে সকলেই গ্রহণ-যোগ্য। তা ছাড়া,' চোখ নামিয়ে নিয়েছেন তিনি, 'মুসলমানরা যে আজ নিজেদের স্বতন্ত্র ব'লে ঘোষণা করছে, ভেবে দেখতে গেলে তার জন্যে আমরাও কি খানিকটা দায়ী নই? ওদের মনে এই অভিযোগ, এই গ্লানি কেন জমেছে? আমাদেরই অন্যায়ে—'

'অন্যায়! আমাদের?' মুখ থেকে কথা কেড়ে নিয়ে বলেছে সুলেখা, 'কক্ষনো না। আপনার এ-কথা আমি মানবো না, শুনবো না। আমাদের কোনো অন্যায় হয়নি ওদের উপর। ওরা নিজেরাই নিকৃষ্ট।'

'তোমার মতো মেয়ের মুখে এটা মানায় না সুলেখা।'

'মানায়, খুব মানায়। আসলে আপনি অন্যরকম হ'য়ে গেছেন।

একদিন এই আপনিই চট্টগ্রাম অস্ত্রাগার লুণ্ঠনের একজন নেতৃস্থানীয় ছিলেন, সেই লুঠ-করা অস্ত্রশস্ত্র নিয়ে এই আপনিই পাহাড়ে-পাহাড়ে ইংরেজ সামরিক বাহিনীর সঙ্গে যুদ্ধ করেছেন, খানায়-খন্দে প'ড়ে থেকেছেন, নালা-নর্দমার জল খেয়ে তৃষ্ণা মিটিয়েছেন, গাছের কাঁচা পাতা, কাঁচা ফল চিবিয়ে খিদে মিটিয়েছেন, আর আজকে কিনা আপনি একটা তুচ্ছ মশার মতো লোককে—'

'আর আজকে আমি—' সেনদা হাসলেন, 'পঞ্চাশ বছর বয়সে এটাই উপলব্ধি করেছি, চুরি-করা রিভলভার বুকে গুঁজে হত্যার নেশায় বেড়ালের পায়ে চুপিচুপি ঘুরে বেড়ানোই একমাত্র পথ নয়। পথ সত্যি যিনি নির্দেশ করেছেন, তাঁকে অনুসরণ করাই একমাত্র ধর্ম। সমস্ত পৃথিবী যদি আজ এই পথে এসে দাঁড়াতো, সত্যি হয়তো স্বর্গরাজ্য হ'তে পারতো। ব্রিটিশ সাম্রাজ্যবাদের কঠিন পাথর একটার পর একটা বৈপ্লবিক আঘাতে কিছুটা টলমল করেছে বটে, কিন্তু আজ এ-কথাটা খুব ভালোভাবেই বুঝেছি— হিংসার বদলে হিংসা দিয়ে জয় হয় না। আমরা চীৎকার ক'রে যতোটুকু ছিনিয়ে নিয়েছি, উনি চুপ ক'রে দাঁড়িয়ে থেকে তার চেয়ে ঢের ঢের বেশি নিজে থেকেই পেয়ে গেছেন। মারো মরবো, কিন্তু পণ ছাড়বো না। কতো আর মারতে পারে মানুষ, বলো? একদিন থামবেই। কিন্তু মারামারি হ'লে তার শেষ হয় না।'

অতএব মনের বাসনা মনে রেখে চুপ ক'রে রইলো সুলেখা।

আর এই অবস্থার মধ্যে তাদের অন্য বাড়িতে চ'লে যাবার কথাটাও চাপা প'ড়ে গেলো। নিবারণবাবুই বারণ করলেন সুষমা দেবীকে ডেকে। সুষমা দেবীও হাঁপ ছাড়লেন। মেয়েকে বললেন, 'দেখলি তো, আপন আপন, পর পর, যে না বোঝে সে আব্বর।'

হেসে ফেলে সুলেখা বললো, 'আব্বরটা কী মা?'

'কী আবার, বোকা। তোর মতো বোকা। হাজার হোক ওঁরাই আমাদের আপনজন। ভালো করুন, মন্দ করুন, প্রাণের টান যাবে কোথায় ?'

'প্রাণের টান !'

'তুই সেদিন যে-ব্যবহার করেছিলি, তার পরেও আমাদের এ-বাড়িতে থাকতে দেয়া, সেটা নেহাৎই দয়া। তা ছাড়া নিজেই তুই চ'লে যেতে চেয়েছিলি, ভেবে ছাখ, গেলে কী হ'তো ?'

'কী আবার।'

'মেয়ে হ'য়ে জন্মেছিস, এতো তেজ ভালো না। ধৈর্য ধরতে শেখ। শেষ পর্যন্ত তোর জ্যাঠা নিজে থেকেই তো বারণ করলেন যেতে ? রাগ কি রাখতে পারলেন ? না কি যাও ব'লে ঠেলে দিতে পারলেন বিপদের মুখে ?'

'ও, যেতে বারণ করেছেন ? তাই এতো !' মৃদু হেসে আবার ভাইদের জামায় বোতাম লাগাতে মন দিলো স্থলেখা।

স্থষমা দেবী মেয়ের দিকে তাকিয়ে রাগ ক'রে বললেন, 'তোর আর মন ওঠে না কিছুতেই।'

'মনটা উঁচু তারে বাঁধা থাকলে ওঠানো একটু কঠিন কিনা।' দাঁত দিয়ে স্থতো কাটলো সে, 'আর জ্যাঠামশায় যে এখন যেতে বারণ করবেন সে তো আমি জানি। কাজের লোক কই ? পালিয়ে গেছে না ? ঠিকে ঝি-ও গেছে, মদনও গেছে। তারপর তুমিও যাবে, আমিও যাবো, সে কী ক'রে হয় ?'

তীব্র দৃষ্টিতে মেয়েকে ভস্ম করলেন মা।

বিচলিত না-হ'য়ে ছোটো-ছোটো শব্দে হাসলো স্থলেখা, 'আরো আছে। জ্যাঠামশায় এর পরে আমাকে ভলাণ্টিয়ার ঠিক করতে বলবেন

বাড়ি পাহারা দেবার জন্য। বলবেন, তোদের তো অনেক গুণ্ডা পোষা আছে, একটাকে ধ'রে নিয়ে আয় না, থাকবে সারা দিন।'

সুষমা দেবী রেগে বেরিয়ে যাচ্ছিলেন, আঁচল টেনে ধরলো সুলেখা, হেসে আরো কী বলতে যাচ্ছিলো, হঠাৎ থেমে গিয়ে উৎকর্ণ হ'লো। 'কী-রকম গোলমাল হচ্ছে না ?'

সুষমা দেবীও কান খাড়া করলেন, 'তাই তো।'

কোথা থেকে ছুটে এলেন জ্যাঠাইমা, 'সর্বনাশ। আসছে, আসছে—'

এলেন জ্যাঠামশায়, হুদ্দাড় ক'রে দৌড়ে ছুটে ছড়িয়ে-ছিটিয়ে যে যেখানে ছিলো সব এসে জড়ো হ'লো এক জায়গায়। বেলা বোধ হয় তখন এগারোটা। রবিবার, বাড়ি ছিলো সবাই। মুখের রক্ত, বুকের রক্ত সব শুকিয়ে গেলো ভয়ে। হাতের সেলাই ফেলে, কোমরে কাপড় বেঁধে উঠে দাঁড়ালো সুলেখা। ঝপাঝপ বন্ধ হ'য়ে গেলো জানালা-দরজা। প্রত্যেক দরজার মুখে টেনে-টেনে নিয়ে যাওয়া হ'লো সব ভারি-ভারি আসবাবপত্র। যাতে দরজা ভাঙলেও সহজে ঢুকতে না-পারে। 'চলো, ছাদে চলো,' চেঁচিয়ে উঠলো সে, 'ছাদটাই নিরাপদ। সিঁড়ির মুখ আটকে দিই চলো। তাড়াতাড়ি করো, আসছে, এদিকেই আসছে, এসে গেছে।' দলা হ'য়ে সবাই সকলকে ঘিরে পড়তে-পড়তে ছুটতে-ছুটতে সিঁড়ির মুখে টেনে আনলো বাক্স-ডেক্স খাট-আলমারি, তারপর সব এলো ছাদে। সব নিয়ে মোট তেরোজন লোক কাঁপতে লাগলো বলির পাঁঠার মতো।

বাড়িটা মোটেই নিরাপদ নয়। একে তো পিছন দিকে আম জাম কাঁঠাল কলার বিশাল বাগান আর পুকুর। সদর ফটকটিও পোক্ত নয়, দেয়ালটা ভাঙা, তার উপরে পুরোনো বাড়ি ব'লে দরজা-জানালাও তেমনি। টের পাওয়া গেলো জনস্রোত দ্রুত এগিয়ে আসছে কাছে,

ফটাফট আওয়াজ হচ্ছে। চীৎকার, কান্নাকাটি, হুড়োহুড়ি— দেখতে-দেখতে হুহু ক'রে ভ'রে গেলো গলিটা। শত-শত পায়ের লাথিতে গেট ভেঙে গেলো স্থলেখাদের। দা শাবল কুড়ুল দিয়ে নির্দয় হাতে ভাঙতে লাগলো সামনের দরজা। অতর্কিতে আক্রমণ হ'লে যে-সব সংকেত শিখিয়ে দিয়েছিলো স্বেচ্ছাসেবকের দল, তার একটাও মনে করতে পারলো না কেউ, সব ভুলে কেবল একটা সমবেত আর্তনাদের রোল তুললো আকাশে। নিচের নরস্রোতের দিকে তাকিয়ে কতোক্ষণের জন্য স্থলেখাও স্তব্ধ হ'য়ে গেলো। দাঁতে দাঁত লেগে এলো তার, হাতে হাত আটকে গেলো, বুকটা ধকধক করতে লাগলো একটানা যন্ত্রের মতো। তারপরেই সে শক্ত হ'য়ে দাঁড়ালো। একটা ঝাঁকানিতে জাগিয়ে তুললো নিজেকে, নাক দিয়ে আগুনের মতো নিশ্বাস বেরুতে লাগলো, বুকের ওঠাপড়া হাপরের মতো হ'লো, সমস্ত শরীরে বিদ্যুৎ খেলে গেলো, হিংস্র শ্বাপদের মতো জ্ব'লে উঠলো দুই চোখ। হঠাৎ কোণে জড়ো ক'রে-রাখা মাসের কয়লার স্তূপ থেকে বড়ো-বড়ো চাঙড়া তুলে ক্ষিপ্র গতিতে এলোপাথাড়ি ছুঁড়তে লাগলো নিচে, দুই হাতে। শুধু তাই নয়, কয়লার পাশে ভাঙা উনুন, ঠ্যাং-ভাঙা চেয়ার, ফেটে-যাওয়া জলচৌকি, বাড়তি তক্তা, লোহার কড়াই, ডাম্বেল, শিলনোড়া, পুরোনো ট্রাঙ্ক, বাচ্চাদের ঠেলাগাড়ি— বাঙালি গৃহস্থঘরের স্বভাবদোষে জমানো বহু বছরের যতো কিছু আবর্জনা জড়ো করা ছিলো, সব তুলে-তুলে ছুঁড়তে লাগলো চাপ-চাপ জনতা লক্ষ্য ক'রে। এই অপ্রত্যাশিত প্রতিরোধের জন্য প্রস্তুত ছিলো না ওরা। কারো মাথা ফাটলো, কারো চোখ গেলো, কারো দাঁত ভাঙলো, শিলনোড়ার আঘাতে একসঙ্গে তিনটে লোক জখম হ'য়ে ছুটে পালালো, আর তারপর একসময়ে দেখা গেলো এক জোড়া হাত কখন যেন তেরো জোড়া হ'য়ে উঠেছে। আর ছাব্বিশখানা মরিয়া হাতের কয়লা-বৃষ্টির মধ্যে

দাঁড়াতে পারে, এমন সাধ্য কারো হ'লো না। জনতা ছত্রভঙ্গ হ'য়ে কোথায় কোন নতুন শিকারে এগিয়ে গেলো উন্মত্ত আবেগে। ততোক্ষণে শাঁখ বেজে উঠেছে ঘরে-ঘরে, মাটি ফুঁড়ে বেরিয়ে এসেছে দুরন্ত ছেলের দল, একজনের নায়কত্বে একশো জন ঝাঁপিয়ে পড়ছে এক হাজারের মধ্যে। কে রুখবে তাদের! কে মারবে!

এর পরে কিছুকাল পর্যন্ত দেশে যেন আর কোনো আইন রইলো না, আদালত রইলো না, রাজ-দরবার রইলো না নালিশ জানাবার। কেবল দস্যুতা, হত্যা, হানাহানি, আর পৈশাচিকতার উল্লম্ফন। যে যাকে পারছে মারছে, কাটছে, খুন করছে। হিন্দু মুসলমানকে আর মুসলমান হিন্দুকে। সারা দেশ জুড়ে এই একটিমাত্র কথা, মারো আর কাটো। হিন্দু-পাড়াগুলো ভেসে গেলো মুসলমানের রক্তে, আর মুসলমান-পাড়াগুলো হিন্দুর রক্তে। যেহেতু নবাবগঞ্জ মুসলমানপ্রধান শহর, সেখানে হিন্দুদের অবস্থা ক্রমেই সঙিন হ'য়ে দাঁড়ালো। যে যেমন ক'রে পারলো পালাতে লাগলো শহর ছেড়ে। তার মধ্যে কেউ পারলো, কেউ অর্ধপথেই শেষ হ'য়ে গেলো। গৃহস্থেরা সব ঘরে-ঘরে কুলুপ এঁটে মাত্র একটি ঘরে জড়োপুঁটুলি হ'য়ে বেঁচে রইলো কোনোরকমে, সব বাড়ি এক বাড়ি হ'লো, সব হাঁড়ি এক হ'য়ে গেলো। লড়াই তো শুধু মুসলমানের সঙ্গে হিন্দুর নয়, ব্রিটিশ সাম্রাজ্যের লক্ষ-লক্ষ সৈন্য আছে পিছনে, আছে বন্দুক আর কামান। শহরে কারফিউ হ'লো, একশো চুয়াল্লিশ ধারা হ'লো, আরো কতো কিছু আইন হ'লো ঠিক নেই তার। রাস্তায় তিনটি মাথা একত্র হ'লেও পুলিশের কবল থেকে রক্ষা পেলো না কোনো হিন্দু। হাতে একটি ছড়ি থাকলেও সেটা মহা-অপরাধ ব'লে গণ্য হ'তে লাগলো, আর হাজার-হাজার মুসলমান যখন 'আল্লা হো আকবর' ব'লে গগনবিদারক

জিগির তুলে এক-একদিন এক-এক পাড়া লুঠ ক'রে বেড়াতে লাগলো, সরকারি পুলিশের টিকিটিও দেখা গেলো না তখন। শেষে গুর্খা সৈন্যরাও বিদ্রোহ করলো হিন্দুদের বিরোধিতা করায়। তাতে কী, তৎক্ষণাৎ এলো পাঠান সৈন্যের দল, খুলে দেয়া হ'লো জেলখানার গেট, যতো মুসলমান গুণ্ডাকে ছেড়ে দেয়া হ'লো বিনা শর্তে শহরের মধ্যে। অবস্থা চরমে উঠলো।

আর-কিছু না, একটা রিভলভার। শুধু একটা রিভলভার। শুধু একটা লোককে ঠাণ্ডা করা। পাগল হ'য়ে গেলো সুলেখা। সেনদার কাছে প্রায় হত্যা দিলো।

সেনদা বললেন, 'কী হবে রিভলভার দিয়ে? মারবে? কেন মারবে? কী অধিকার আছে তোমার একজন মানুষকে প্রাণে মারবার? সেই প্রাণ কি তোমার রচনা যে তুমি তা হরণ করবে? না, ও-সব মনোভাব ছাড়ো। ও-পথে আর না। রক্তের পথ পিছল, পতন অনিবার্য।'

আজকাল কী যে বলেন সেনদা, বুঝতে পারে না সুলেখা। বুঝতে চায়ও না। সেনদার এ-সব নিরামিষ কথায় মন তার আরো ক্ষিপ্ত হ'য়ে ওঠে। মাথার মধ্যে একটা পোকা তাকে কেবলই কুরে-কুরে খায়, প্রতিহিংসার আবেগে সে কাঁপে। শেষে সেনদাকে ছাড়লো। বুঝলো, সেনদা অনুমতিও দেবেন না, অস্ত্রও দেবেন না। এবার সে তার এক অনুগত অনুচর, পনেরো বছর বয়সের বীরেনকে ধরলো। বীরেনের বাবা সরকারি দপ্তরের বড়ো চাকুরে, তাঁর নিজের রিভলভার আছে। সুলেখাদিকে সুখী করবার জন্য বীরেন কী না করতে পারে। কিন্তু তাই ব'লে বাবার রিভলভার চুরি! সে যে বড়ো শক্ত কাজ। বাবা অত্যন্ত হুঁশিয়ার। ভুলক্রমেও ঐ ক্ষুদ্র বস্তুটি তিনি যেখানে-সেখানে রাখেন না।

ওটা চুরি গেলে চাকরি নিয়ে টানাটানি হবে। ছেলেমানুষ বীরেন শেষে চকচকে এক ধারালো ছোরা জোগাড় ক'রে এনে দিলো। এই বা রিভলভারের চেয়ে কম কী? কেবল কাছাকাছি হবার সুযোগ। তা চেষ্টায় থাকলে মিলতে কতোক্ষণ। নবাব? নবাব-সাহেবকে চায় সুলেখাদি? একটা মিটিং ডেকে ভুলিয়ে-ভালিয়ে নিয়ে এলেই হয়। মুসলমান বালক সেজে সে তো কতোদিন ওদের গোপন পরামর্শ শুনে এসে খবর দিয়েছে সমিতিতে, তেমনি ক'রে নবাবকেও না-হয় ফাঁদে ফেলবে একদিন। কিন্তু তারপর? এতোক্ষণে সচেতন হয় বীরেন, 'তার-পরে যদি ধরা পড়ো?'

'ধরা পড়া সোজা কিনা! আর পড়লে পড়বো, কী হবে?' প্রত্যয়ে দৃঢ় গলায় জবাব দেয় সুলেখা।

'কী হবে? দ্বীপান্তর হবে। ফাঁসি হবে।'

'অনেক প্রাণের জন্য তোর একটা সুলেখাদির প্রাণ না-হয় মুছেই গেলো পৃথিবী থেকে।' নেশায় আচ্ছন্ন চোখে সুলেখা বীরেনের দিকে তাকিয়ে হাসে।

বীরেন মূর্ছা যায়। কম্পিত গলায় বলে, 'না না, ও-সবে দরকার নেই। ও-সব করতে যেয়ো না তুমি। বরং আমাকে হুকুম দাও, আমি যাই, আমি রক্ত এনে দেখাই তোমাকে।'

সুলেখা বীরেনের মাথায় সস্নেহে হাত বুলোয়, সান্ত্বনা দিয়ে বলে, 'ভয় কী. বোকা। তুই দেখবি আমাকে স্পর্শও করতে পারবে না কেউ। আর যদি ধরাই পড়ি, ছোরাটা তো আমার হাতেই থাকবে, নিজের বুকে বসিয়ে দিতে কতোক্ষণ! তুই কি ভেবেছিস ফাঁসিতে ঝোলবার জন্য আমি অপেক্ষা করবো?'

ভয়ে, বিস্ময়ে, শ্রদ্ধায়, বেদনায় ঢোঁক গেলে বীরেন।

বীরেনকে এতো কথা বললে কী হবে, বাড়ি ফিরে কিন্তু মন ভারি হ'য়ে ওঠে স্থলেখার। রাত্রে বিছানায় শুয়ে ছটফট করে। নাবালক ভাইদের দিকে তাকিয়ে, অসহায় মায়ের দিকে তাকিয়ে বুকের মধ্যে কেমন ক'রে ওঠে। এর নামই মায়া। মধ্যরাত্রে উঠে তাই গীতা খুলে বসে। এইভাবে দিন কাটে তার। অহোরাত্র মনের সঙ্গে এই একই দ্বন্দ্ব, একই বচসা। ছোরাটাকে সারা দিন আঁকড়ে থাকে বুকের মধ্যে, লালন করে, ইচ্ছের জোর দ্বিগুণিত হয়। আজকাল আর বেরুতে পারে না বেশি, রাস্তাঘাট নিরাপদ নয়। হিন্দু-পাড়া দিয়ে এ-গলি ও-গলি বেয়ে যে-সব পথ গেছে, মাঝে-মাঝে সে-সব রাস্তা দিয়ে সমিতিতে গিয়ে পৌঁছয়, আবার ফিরে আসে কাজের নির্দেশ নিয়ে। কী নির্দেশ ? না, 'মাথা গরম কোরো না, এটা মাথা গরম করবার সময় নয়।' ছাই। আসলে সেনদার নিজের মাথায় আর তাপ নেই তাই অন্যের মাথাকে শীতল করবার জন্য এতো আবেদন-নিবেদন।

পুরো একটি মাস তাণ্ডব ক'রে কয়েকদিন শান্ত রইলো শহর। এইবার সেনদা নিজে ঘুরে-ঘুরে শহরের সব গণ্যমান্য লোকেদের একত্র ক'রে একটা ঘরোয়া বৈঠকের ব্যবস্থা করলেন। এ-ভাবে তো চলতে পারে না। মরলে কি শুধু হিন্দুরাই মরবে ? মুসলমানরা মরবে না ? হাতে না-মরুক ভাতে তো মরবে। দারিদ্র্য ছাড়া আর কী সম্বল আছে ওদের ? দিন আনে দিন খায়। নবাব এখনো নবাবি করেন বটে, স্বজাতি-পোষণেও দিলদরিয়া— তবুও এখানে হিন্দুরাই বর্ধিষ্ণু, হিন্দুরাই মাথা। বড়ো-বড়ো চাকুরেও যেমন, বড়ো-বড়ো ব্যবসায়ীও তেমনি। তৃতীয় পক্ষের প্ররোচনায় শেষ পর্যন্ত তো ওরাই মরবে।

'মরুক। মরুক। মরতে দিন। এখুনি তো না-খেয়ে শুকোচ্ছে, আর

ক'দিন চলবে এই জুলুমবাজি ? হিন্দুদের হাতে-পায়ে ধরলো ব'লে। পেশা তো কেনা-বেচা আর ঘোড়ার গাড়ি চালানো। আমরা না-কিনলে ওরা বেচবে কার কাছে ? আমরা না-চড়লে ওদের ঘোড়ার গাড়ির অর্থ কী ? ঘোড়াগুলো ছেড়ে দিয়েছে, সেদিন বসিরুদ্দিনের অমন সুন্দর কালো ঘোড়াটা কিভাবে না-খেয়ে ধুঁকে-ধুঁকে মারা গেলো আমাদের বাড়ির সামনে। আস্তাবলগুলোতে ঘাস-বিচালি প'চে দুর্গন্ধ বেরিয়েছে।' বলতে-বলতে লাল হ'য়ে ওঠে সুলেখা। রুদ্ধ আক্রোশে মাথা খোঁড়ে। আবার বলে, 'অনুমতি দিন সেনদা, সব সমস্যার সমাধান আমি এক পলকে ক'রে দিই।'

সেনদা তার আগুনভরা চোখের দিকে তাকিয়ে নরম ক'রে হাসেন।

॥ তেরো ॥

ঘরোয়া বৈঠকের দিন নবাব সুলতান আমেদকেও আসতে অনুরোধ করা হ'লো। তিনিই মুসলমান-সমাজের মাথা, এই শহরের অর্ধেক মুসলমানই তাঁর প্রজা, তাঁর সহায়তা ভিন্ন শান্তির আশা কম। অন্যান্য মুসলমান ভদ্রলোকেরাও এলেন। সাগ্রহেই এলেন। এই অবিশ্বাস্য, অভদ্র নারকীয় অবস্থার চাপে তাঁরাও হাঁপিয়ে উঠেছেন, তাঁরাও শান্তি চাইছেন। সবসুদ্ধ মোট জন পঞ্চাশেক লোক হ'লো সেই সভায়। তার মধ্যে সমিতির সভ্যদের সংখ্যা মাত্র দশজন। সেনদা সুলেখাকেও ডাকলেন, বললেন, 'ইচ্ছে ক'রেই আসতে বললাম তোমাকে। তুমি সমস্ত মুসলমান-সমাজের উপরই ক্ষিপ্ত হ'য়ে উঠেছো, কিন্তু এ-সভায় এলে দেখবে, শিক্ষিত লোকেরা সব সম্প্রদায়ের মধ্যেই একরকম। এমনকি, যে-নবাবকে খুন করবার জন্য তুমিও খুন হ'য়ে যাচ্ছো, তাঁর ব্যবহারও কম মার্জিত নয়, আর

পাঁচজন ভদ্রলোকের মতোই একজন ভদ্রলোক তিনি। আশা করি আলাপ করলে তোমার অনেকগুলো ভুল ধারণা ভেঙে যাবে।'

আলো হ'য়ে উঠলো স্থলেখার মুখ। বুকের ভিতরটাতে গরম রক্ত চলাচল করতে লাগলো। তাকিয়ে থেকে সেনদা বললেন, 'আমাকে লজ্জা দিয়ো না কিন্তু।'

স্থলেখা চমকে উঠে বললো, 'না, না, আপনার আদেশ ছাড়া এক পা-ও ফেলবো না আমি।'

'শূন্য হাতে এসো। প্রসন্ন মনে এসো। আর যদি মনে করো তা পারছো না তা হ'লে এসো না। তুমি জানো, মেয়েদের মধ্যে একমাত্র তোমাকেই আমি আসবার অনুমতি দিয়েছি। তিনশো সভ্যের মধ্যে মাত্র দশজনকে ডেকেছি। তাঁরা প্রত্যেকেই বয়স্ক, অভিজ্ঞ, আমার গুরুজন-তুল্য। উত্তেজনার বশে কোনো ছেলেমানুষি ক'রে ফেলো না।'

সেনদার উপদেশ শিরোধার্য ক'রেই সভায় এসেছিলো স্থলেখা, মন থেকে সমস্ত উত্তাপ ঝেড়ে ফেলেই এসেছিলো, সমস্তটা আলাপ-আলোচনাও নিঃশব্দে শুনেছিলো, কিন্তু শেষ মুহূর্তে সব গোলমাল হ'য়ে গেলো। সভা শেষ হবার একটু আগেই বেরিয়ে যাচ্ছিলো, প্রায় অশোভন দ্রুত ভঙ্গিতে স্থলতান এসে দাঁড়ালেন দরজায়। এইমাত্রই এসেছেন, অনেক দেরি ক'রে এসেছেন ব'লে সকলের কাছে ক্ষমা চাওয়া ছাড়া আর দ্বিতীয় কথাটি বলবারও অবকাশ হয়নি, এরই মধ্যে উঠে এলেন স্থলেখাকে বেরুতে দেখে। সঙ্গে-সঙ্গে স্থলেখার রক্ত আবার গরম হ'য়ে উঠলো। স্থলতানকে দেখে থেকেই তার অস্থিরতা শুরু হয়েছিলো, আর বেরিয়েও আসছিলো সেইজন্যই। এখন মুখোমুখি দাঁড়িয়ে যন্ত্রণা হ'লো।

হাত তুলে স্থলতান নমস্কার করলেন, একটু হেসে বললেন, 'এ কী, মিটিং শেষ না-হ'তেই চ'লে যাচ্ছেন ? কর্তৃপক্ষের মধ্যে আপনিও তো একজন, শেষ পর্যন্ত আপনার থাকা উচিত।'

স্কাউণ্ড্রেল ! বুকের ভিতরকার খাপে ছোরাটা আলগোছে অনুভব করলো স্থলেখা, কঠিন হ'য়ে বললো, 'কাজ আছে।'

'এর চেয়ে বেশি কাজ আজ অন্তত থাকা উচিত নয়। আর আমি তো এইমাত্র এলাম। যদিও আলাপ নেই, তবু জানি তো আপনি কে। আপনার চ'লে যাওয়া—'

'আপনার দেরির জন্য নিশ্চয় অন্য কেউ দায়ী নয়। সকলেরই সময়ের দাম আছে।' স্থলেখা দ্রুত নেমে এলো দু-সিঁড়ি।

স্থলতানও নামলেন, 'রাগ করছেন কেন, আজ তো আপনাদের বিরোধ করবার দিন নয়। আপনারা, মানে স্বর্গের দূতেরা যে আজ মিলন-সভা ডেকেছেন। আর আমরা, নরকের কীটেরা সেই সভার উপযুক্ত হবার শিক্ষা নিতে এসেছি। আপনাদের সেবা করাই তো আমাদের ধর্ম। নেহাৎ যদি যেতেই চান, চলুন গাড়ি ক'রে আমিই না-হয় পৌঁছে দিয়ে আসি।'

স্পর্ধা দেখে দাঁতে দাঁত আটকে গেলো স্থলেখার। ইশ ! কী স্থযোগ আজ নষ্ট হ'য়ে গেলো। কী সময় আজ ব'য়ে গেলো। চমৎকার পরিবেশ ! গাঢ় সন্ধ্যায় প্রায় নির্জন একটি কোণে, মুখোমুখি-দাঁড়িয়ে-থাকা একটা অসাবধান লোক। কিন্তু না— আজ পারবে না। সেনদাকে কথা দিয়েছে, সেনদা ডেকে এনেছেন এঁকে। যেতে-যেতেও সে ঘুরে দাঁড়ালো। গলার কাঠিন্যকে যথাসম্ভব মোলায়েম ক'রে বললো, 'শুমুন, আপনার সঙ্গে আমি একদিন আলাদাভাবে দেখা করতে চাই—'

'কী সৌভাগ্য !'

'কোথায় হ'তে পারে ঠিক বুঝতে পারছি না।'

'আপনি যেখানে বলবেন আমি সেখানেই যাবো।'

'কলেজ-হলের মিটিং-এ আসবেন ?'

'সোমবার!'

'হ্যাঁ, সোমবার ?'

'আসতে পারি, কিন্তু অতো বড়ো জন-সমুদ্রে কোথায় আপনাকে খুঁজে বেড়াবো ?'

'মিটিংটা তো হবে ভিতরে। বাইরে ভলাণ্টিয়াররা দু-চারজন ছাড়া কেউ থাকবে না। আমি না-হয় পিছনের দিকের আমলকি-বাগানে অপেক্ষা করবো।'

'বেশ তো।'

'মিটিং আরম্ভ হবে ছ'টায়, দরজা বন্ধ হ'য়ে গেলে, আমি সাতটা নাগাদ বেরিয়ে এসে ওখানে দাঁড়াবো।'

'খুব জরুরি কথা আছে বোধ হয় ?'

'তা আছে।' সুসংবদ্ধ দাঁতে সুলেখা হাসলো, 'শহরের মধ্যমণি আপনি, আপনাকে শান্ত না-করলে শহর শান্ত হবে কেন ?'

'সে-ভারটা কি আপনার উপরই পড়েছে ?'

'একটা বোঝাপড়া হ'য়ে গেলে ভালো হয় না ?'

'নিশ্চয়ই। আর সে-বোঝাপড়া যদি আপনার সঙ্গে হয় তা হ'লে আমি তৎক্ষণাৎ রাজি।'

'তবে তাই কথা থাক ?'

'বেশ তো।'

'পিছন দিককার আমলকি-বাগান, মানে যেটা—'

'বুঝতে পেরেছি।'

'সদর গেট দিয়ে না-ঢুকে আপনি যদি পিছনে পশ্চিমের গেট দিয়ে ঢোকেন, লেবরেটরি ছাড়িয়ে, বাঁ দিকে খানিকটা গেলেই—'

'কবরখানার পাশে তো?'

'হ্যাঁ। সোমবার সন্ধ্যা সাতটা। মনে থাকবে?'

'নিশ্চয়ই।'

'নমস্কার।'

'নমস্কার।'

হনহন ক'রে উত্তেজিত পায়ে চ'লে এলো স্থলেখা। সোজা বাড়ি। দশ মিনিটের রাস্তা পাঁচ মিনিটে পেরিয়ে এসে হাঁপাতে-হাঁপাতে লম্বা হ'য়ে শুয়ে পড়লো বিছানায়।

কলেজ-হলের মিটিং-এর আগে সেদিন থেকে দুটো দিন যে স্থলেখার কিভাবে কেটেছিলো, বোধ হয় নিজেও জানে না। খাওয়ায় মন নেই, পড়ায় মন নেই, কাপড় ছাড়া নেই, চুল বাঁধা নেই, সারা দিন কী ভাবছে। একটা মোহাচ্ছন্ন অবস্থা। কেউ ডাকলেও চমকে ওঠে। মিটিং-এর দিন সমিতি থেকেই একসঙ্গে বেরুলো সব। মিছিল ক'রে নয়, গাড়ি ক'রে। মিছিল করা এখন বন্ধ শহরে। আত্মরক্ষার জন্য সকলেই সাবধান হ'য়ে নিলো। বলা যায় না, শেষ পর্যন্ত ধোঁয়া পেঁচিয়ে-পেঁচিয়ে কোনদিকে গতি নেয়। শুধু সমিতিই নয়, শহরের অনেক লোকই সেদিন সাহস ক'রে যোগ দিতে গেলো মিটিং-এ। হিন্দু-মুসলমান দু-ই। এটা দু-পক্ষের গরজেই আপোসের মিটিং। মুসলমানরা এই এক মাসের মধ্যেই বুঝেছে, সত্যিই হাতে মারাটা কিছু না। ভাতে মারাটাই মারাত্মক। সেনদার কথা অক্ষরে-অক্ষরে ফলেছে। হাতে মারে তারা মুষ্টিমেয় কয়েক-জনকে, ভাতে মরছে জাতসুদ্ধু। কে ক'দিন খাওয়াবে? কুকর্মে ফুসলে

দিয়ে, সব প্রভুরাই স'রে পড়েছে এখন। বলতে গেলে সেদিন সারা শহরই ভেঙে পড়লো মিটিং-এ। এই সাফল্যে দারুণ উৎসাহ সেনদার মনে। সকলেই খুশি। শান্তি নেই শুধু সুলেখার। তার মাথায় কেবল এক অন্ধ পোকা ঘুরপাক খেয়ে মরছে।

ঠিক সাতটার সময় মিটিং থেকে সকলের অলক্ষ্যে আস্তে বেরিয়ে এলো সে। হল থেকে প্রায় সিকি মাইল দূরে বড়ো-বড়ো গাছে ছাওয়া ভুতুড়ে আমলকি-বাগান। দিনের বেলাতেই বাগানটার কাছে এলে গা ছমছম করে। সন্ধ্যার অন্ধকারে আরো ঘন হ'য়ে উঠেছে ভয়, নিঃশব্দতার ভারে আরো থমথম করছে। দৃঢ় পায়ে নিঃশব্দে নির্দিষ্ট জায়গায় এসে সুলেখা নিশ্বাস নিলো। তাকিয়ে দেখলো সুলতান আমেদ তার আগেই এসে দাঁড়িয়ে আছেন। গাছে হেলান দিয়ে প্রতীক্ষমাণ হ'য়ে সিগারেট খাচ্ছেন। এতোটা তৎপরতা আশা করেনি সুলেখা। বরং সংশয়াচ্ছন্ন মনেই এসেছিলো। এ-ধরনের লোকেরা সাধারণত কাপুরুষ হয়। প্রাণের ভয়ে সব সময়েই কাতর থাকে। এতো বড়ো একটা সভার মধ্যে, এতোগুলো হিন্দু যেখানে জড়ো হয়েছে, যেখানে মুসলমানরাও এই বিরোধিতায় বিধ্বস্ত হ'য়ে প্রায় ক্ষিপ্ত অবস্থায় এসে পৌছেছে, তাদের অগ্রাহ্য ক'রে, বুক ফুলিয়ে একেবারে একা-একা এই নিরিবিলি আমলকি-কুঞ্জে সোজা চেহারায় নির্ভীক হ'য়ে অ্যাপয়েণ্টমেণ্ট রক্ষা করতে আসাটা ঈষৎ বীরত্ব-ব্যঞ্জক। সুলেখা তালুকদার যে তাকে সুনজরে দেখে না এই খোলাখুলি সত্যটা সে কি জানে না? এমনও তো হ'তে পারতো, সুলেখা নিজে না-এসে পার্টির ছেলেদের লেলিয়ে দিলে। মনে-মনে সুলেখা হাসলো। আসলে শিকারের গন্ধ পেয়েছে লোকটা। ভেবেছে একজন মেয়েকে এমন পরিবেশে হাতের কাছে পেয়ে না-জানি কোন বাসনা তার চরিতার্থ

হবে। মূঢ়। এখনো তুমি সুলেখা তালুকদারকে চিনতে পারোনি। তুমি স্বপ্নেও ভাবতে পারোনি, তোমার নিয়তি আজ তোমাকে কোথায় নিয়ে এসেছে। প্রাণের মায়া ভুলে এই ছুটে আসাটা একান্তভাবেই তার ইঙ্গিত। অবিশ্যি সুলেখাকে সন্দেহ করতে পারে তেমন আভাস এতোটুকুও সেদিন সুলেখা দেয়নি সুলতানকে। বরং রীতিমতো বন্ধুতার সুরই ঢেলেছিলো গলায়। অথবা ( খারাপ অর্থে ) আবদারের সুর। এগুলো আবার ঠিক আসে না সুলেখার। সে একরোখা, জেদি। তার সুর তার মনের অনুকূল, কাজের অনুকূল নয়। তবু কি সেদিন এই আমন্ত্রণের মধ্যে সে কিছুটা অন্তত কোমলতা মিশিয়ে দিতে পারেনি ? পেরেছিলো। পেরেছিলো ব'লেই এতো বড়ো দোর্দণ্ডপ্রতাপ শ্রীল শ্রীযুক্ত নবাব কাজি সুলতান আমেদ-সাহেবকে ফাঁদে ফেলতে পেরেছে। বুকের ভিতরটা মেঘের ডাকের মতো গুরগুর ক'রে উঠলো। সাবধানে সভয়ে চারদিকে তাকিয়ে সহজ হ'য়ে দাঁড়ালো।

সুলতান-সাহেব একটু হাসলেন। টোকা দিয়ে সিগারেটটা দূরে ছুঁড়ে ফেলে দিয়ে বললেন, 'এই যে—'

'এসেছেন তা হ'লে ?'

'সন্দেহ ছিলো ?'

দু-পা এগুলো সুলেখা। কোন দিকে কিভাবে কতোটুকু ব্যবধানে দাঁড়ালে তার আসল কাজের সুবিধে হবে মনোযোগ দিয়ে সেটাই লক্ষ্য করলো বোধ হয়। বললো, 'তা নয়। কথা যে রেখেছেন তাতেই আমি সুখী।'

'আপনার কথা রাখবো না, ততোটা ব্যক্তিত্ব আমার নেই। বাধ্য ছাত্রের মতো যা বলেছেন, যেমন বলেছেন ঠিক তেমনি ক'রেই এসেছি। একেবারে নিরস্ত্র, নির্বান্ধব। বলুন, কী আপনার কথা।'

হঠাৎ একটু খারাপ লাগলো সুলেখার। খুন করাটা কিছু নয়; মস্ত একটা মঙ্গলের জন্য অতি তুচ্ছ এই নরহত্যা। কিন্তু এই নির্জনে, এ-ভাবে ফাঁকি দিয়ে ডেকে এনে—

'জায়গাটা কিন্তু বেশ, না?'

'মন্দ কী?'

'কলেজের এই আমলকি-বাগানের কথা আমি অনেক শুনেছি, দেখলুম এই প্রথম।'

'তাই নাকি?'

'আপনার সঙ্গে দেখা করবার এর চেয়ে উৎকৃষ্ট জায়গা আর কোথায় আছে এই নবাবগঞ্জ শহরে?'

'তা হ'লে ডেকে এনে খুব কষ্ট দিইনি?' কথার ফাঁকে সুলেখা আরো ছু-পা এগিয়ে এসে দাঁড়ালো।

সুলতান-সাহেব পকেট থেকে মস্ত এক রুমাল বার করলেন। মুঠোয় চেপে হাওয়া খেতে লাগলেন ধীরে-ধীরে। একটা অস্পষ্ট গন্ধ উঠলো। স্মিতহাস্যে বললেন, 'এর চেয়ে সুখী সারা জীবনেও হইনি।'

'এতো!'

'এতো!'

'আপনার কি গরম লাগছে খুব।'

'একটু তো বটেই।'

'রুমালের হাওয়া কি গাছের পাতার হাওয়ার চেয়ে শীতল?'

'ওটা একটা বিকার।'

'নবাবি রক্ত কিনা, তাই গরমটাও একটু বেশি।'

'তা-ও হ'তে পারে।'

'আর তা ছাড়া শহরময় যা দাপাদাপি ক'রে বেড়ান—'

'এইবার ঠাণ্ডা হবো।'

'ঠাণ্ডা হবেন ?'

ডান দিক থেকে স্থলেখা বাঁ দিকে এসে দাঁড়ালো। শোনা যায় প্রাণপাখিটি বক্ষঃস্থলের বাঁ দিকেই অবস্থান করে। ঠিক কোথায় বিদ্ধ করলে তার কী ফল হবে, কতোক্ষণ লাগবে শেষ হ'য়ে যেতে, সব স্থলেখার নখদর্পণে। সমস্ত রক্ত গরম হ'য়ে উঠেছে তার, একটা অস্বাভাবিক উত্তেজনায় ভিতর থেকে কেঁপে-কেঁপে উঠছে শরীর। আঁচলের আড়ালে ডান হাতের মুঠোয় শিরশির করছে ছোরাটা। আর দেরি কিসের ? মাত্র একটা পলক। তারপরেই লুটিয়ে পড়বে মানুষটা। সত্যিই ঠাণ্ডা হ'য়ে যাবে। একটা রিভলভার হ'লে স্থবিধে হ'তো বেশি। ব্যাপারটা এর চেয়ে অনেক সহজ হ'তো। গলা দিয়ে আওয়াজ বার করবার সময়টুকুও পেতো না, কিন্তু এই মৃত্যু— অবিশ্যি ভালোমতো বিদ্ধ করতে পারলে এই বা বন্দুকের চেয়ে কম কী ? মিনিট চার-পাঁচ। তারপরেই স্থির। হয়তো চীৎকারে আকৃষ্ট হ'য়ে ছুটে আসবে সবাই, ছোরাটা ছুঁড়ে ফেলে তারই বা সকলের সঙ্গে একজন হ'য়ে মিশে যেতে বাধা কোথায় ? কে বুঝবে ? কে জানবে ? মিটিং-এ এসেই দু-বার সে ঘুরে গেছে জায়গাটা, কোথা দিয়ে কেমন ক'রে গা ঢাকা দিয়ে ভালোমানুষ সেজে আবার ঘটনাস্থলে এসে পৌছতে পারে তার তালিকা তার মুখস্থ। কিন্তু রুমালটা অতো ঘন-ঘন নাড়ছে কেন ? আসল কাজে অস্থবিধে হ'য়ে যাচ্ছে যে, একাগ্রতা বিচ্ছিন্ন হ'য়ে যাচ্ছে, ঠিকমতো তাক করা যাচ্ছে না— আর রুমালই বা কই ? সবখানিই তো মুঠোর মধ্যে, হাতটাই নাড়ছে শুধু। এ কী বদভ্যাস !

'আপনি কি একটু অন্যমনস্ক আছেন ?' তাকিয়ে থেকে প্রশ্ন করলেন স্থলতান-সাহেব।

'অ্যাঁ— কই, না তো।'

'কী যেন ভাবছেন।'

'আপনার এই হাত নেড়ে হাওয়া খাওয়ার পদ্ধতিটা ঠিক বিজ্ঞান-সম্মত কিনা সে-কথাটা একটু ভাবছি বটে।'

'অসুবিধে হচ্ছে?'

'তা একটু হচ্ছে।'

তৎক্ষণাৎ হাত নামালেন সুলতান।

পায়ের পাতা লোহা করলো সুলেখা। লক্ষ্য স্থির করলো। না, আমলকি-বাগানের সহস্র ঝিঁঝির ডাক এখন আর তার কান বধির করছে না, তাদের চমকে-ওঠা আলো-আঁধারের অরণ্যে আর তার দৃষ্টি হারিয়ে যাচ্ছে না। শকুনছানার মানুষী কান্নায় কাঁপছে না বুকের ভিতরটা। লক্ষ-লক্ষ কোটি-কোটি জন্মের সংস্কার— যে-সংস্কার একটা জানোয়ারের মতো মানুষকে খুন করতেও কতো চোখ রাঙায়, সেই সংস্কারকে সে এক ঝাঁকানি দিয়ে দূরে ফেলে দিয়েছে। তবে আর কিসের দেরি! সুলেখার পটু হাত মুহূর্তে তড়িৎগতিতে উঠে এলো সুলতানের বুকের কাছে বিদ্ধ হ'তে। স্থির লক্ষ্যের জন্য এই হাত তার বিখ্যাত। তার সঙ্গে প্রতিযোগিতায় কোনোদিন কেউ পারেনি তাদের সমিতিতে। সেনদাও না। আর আজই কি সে হেরে যাবে? অসম্ভব।

এই তো, এই তো সে দেখতে পাচ্ছে সুলতানের বুকের রক্ত, ফিনকি দিয়ে ফোয়ারা হ'য়ে কেমন ভিজিয়ে দিলো ঢাকাই মসলিনের চিকন কাজ-করা পাৎলা পাঞ্জাবির প্রশস্ত বুক। শাদা মানুষটা লাল হ'য়ে গেলো, লাল মানুষ কালো হ'য়ে গেলো, কালো মানুষে ছেয়ে গেলো পৃথিবী। তারপর সব অন্ধকার, অন্ধকারের অতল সমুদ্র।

সুলতান-সাহেব মুচকি হেসে বাঁ হাতে ধ'রে ফেলেছেন তার ছোরা-সুদ্ধু হাতটা। ডান হাতের রুমাল দিয়ে চেপে ধরেছেন তার নাক-মুখ। একটি শব্দ নেই কোথাও, কেবল তাঁর হাতের মস্ত থাবার ঢাকনার অন্ধকারে সুলেখার ছোট্টো নরম মুখটা ক্লোরোফর্মের সুতীব্র গন্ধে দম আটকে ঝেঁকে-ঝেঁকে উঠছে। শরীরটা বেঁকে-চুরে শতধা হ'য়ে ভেঙে যাচ্ছে। জীবনে এই প্রথম ভয় পেয়ে প্রাণপণ শক্তিতে সে চীৎকার ক'রে উঠলো, 'বাঁচাও, বাঁচাও!' আওয়াজ বেরুলো না, স্বরটা আটকে রইলো গলার মধ্যে। সুলেখার হালকা শরীরের দাপাদাপি একটা পাখির পাখা-ঝাপটের চেয়ে বেশি নয়। সুলতান-সাহেব অবলীলাক্রমে তাকে তুলে নিলেন বুকের মধ্যে।

কাছেই গাছের ছায়ায় মিশে কালো গাড়িটা দাঁড়িয়ে আছে। খোলা দরজা দিয়ে ভিতরে ঢুকতে-ঢুকতে সুলতান বললেন, 'এই সুযোগের অপেক্ষা একা তোমারই ছিলো না সুলেখাসুন্দরী, এই গোলামেরও ছিলো।'

ড্রাইভার স্টার্ট দিলো, তিনি গাড়ির পরদাগুলো টেনে দিয়ে গুছিয়ে ব'সে বললেন, 'ফুল্ স্পীড।'

## দ্বিতীয় খণ্ড

॥ এক ॥

সুলতান-সাহেব দরজার কাছে এসে বাইরের জুতো খুলে ঘরে পরবার জন্য সাজিয়ে-রাখা সবুজ মখমলের নরম নাগরায় পা গলালেন। তারপর কার্পেটের উপর দিয়ে নিঃশব্দে হেঁটে এগিয়ে এলেন ঘরের মধ্যে। একটু দাঁড়ালেন, সুলেখার মুখের দিকে তাকিয়ে রইলেন একটু। তাঁর ভারি চোখের পাতায় একটি প্রগাঢ় আবেগের কম্পন, ধনুকের মতো বাঁকা, ঈষৎ পুরু, ঈষৎ চাপা ঠোঁটে এক ফোঁটা হাসির শিশির। আস্তে বললেন, 'কেমন আছো?'

দু-পা পিছিয়ে গিয়ে আরো শক্ত হ'য়ে, আরো শক্ত মুখে দাঁড়িয়ে থাকলো সুলেখা। জবাব দিলো না। নিষ্প্রয়োজন। এই একই প্রশ্ন সে প্রত্যহ শুনে আসছে আজ তিন মাস যাবৎ। প্রথম-প্রথম লাফিয়ে উঠে টুঁটি চেপে ধরতে ইচ্ছে করতো, ক্রমে স্তিমিত হ'য়ে এসেছে সেই তেজ। যেমন ক'রে মৃত প্রিয়তমের শোকে উন্মাদিনীর কাতর কান্নাও একদিন থেমে আসে, তেমনিই থেমে গেছে সব উত্তেজনা। এখন সে শান্ত, শীতল, কঠিন পাথরের মতো শক্ত, নিষ্প্রাণ। হতাশা। কেবল হতাশা। হতাশার নীরন্ধ্র নিতল অন্ধকারে হাবুডুবু খাওয়া। এ ছাড়া এখন আর-কিছু অবশিষ্ট নেই তার শূন্য হৃদয়ে।

সেই সন্ধ্যায়, রুমালের আড়ালে ক্লোরোফর্ম নিয়ে যেদিন এই শয়তান দেখা করতে গিয়েছিলো তার সঙ্গে, অজ্ঞান ক'রে ধ'রে নিয়ে এসেছিলো এখানে, সেদিন সে ঘুমিয়ে-ঘুমিয়েই ঢুকেছিলো এই বাড়ির ফটকে। ঘুমিয়ে-ঘুমিয়েই কেটে গিয়েছিলো রাতটা। পরের দিন সকালে চোখ

মেলে তাকিয়ে সে অবাক হ'য়ে গেলো। শিশির-ধোয়া, রোদে-ছাওয়া কী সুন্দর সকাল। আকাশ গভীর নীল। আশ্চর্য! আজ, এমন দিনে, সারা পৃথিবী যেদিন ঘন অন্ধকারে আচ্ছন্ন হ'য়ে যাওয়া উচিত ছিলো সেদিনও এমন উজ্জ্বল সুন্দর সুখে-ভরা সকাল? কী নিষ্ঠুর! কী নিষ্ঠুর! প্রকৃতির মতো নির্দয় আর-কিছু নেই জগতে। যা হোক, যেমন হোক, রাত্রির পর তেমনিই ফিরে-ফিরে সকাল আসে। দুই হাতে মুখ ঢেকে সে ফুঁপিয়ে উঠলো। মাথাটা তখনো ঝিমঝিম করছিলো, উঠতে গিয়ে আবার শুয়ে পড়তে হ'লো। সে যেখানে আছে সেটা এ-বাড়ির কোন মহল, তাকে সে-দিন নবাববাড়ির কোন মহলের উপযুক্ত ভেবে সেখানে রাখা হয়েছিলো, সে-কথা আজও জানে না সুলেখা। এখানে, এই মহলে এলো পরের দিন বেলা এগারোটার সময়। তার আগে ভিতরে-ভিতরে আঁকাবাঁকা অলি-গলি বেয়ে দালান পেরিয়ে তাকে নিয়ে গিয়েছিলো সুলতানের নিজস্ব দরবারকক্ষে। বিশাল ঘর, মাঝখানে ফরাশ-তাকিয়ার এক হাত পুরু নরম গদিতে অলস আলস্যে অর্ধশায়িত সুলতান। তাকে দেখেই মুচকি হেসে অভ্যর্থনা করলেন, 'এসো, এসো। প্রিয়তমে! কাল রাত্তিরে এ-অধীনের কুটিরে এসে ঘুমের কোনো ব্যাঘাত হয়নি তো? রাত্রিটা তোমার সঙ্গে কাটাইনি ব'লে অভিমান করোনি তো? স্নান, পান, আহার—'

মুখের কথা শেষ করতে দেয়নি সুলেখা। ছুটে এসে লাথি মেরেছিলো। মুহূর্তের জন্য বিহ্বল অসতর্ক সুলতানকে আঁচড়ে-কামড়ে ক্ষতবিক্ষত ক'রে দিয়েছিলো, তারপরেই সুলতান বজ্রের মতো কঠিন হাতে চেপে ধরলেন তার কচুপাতার মতো শ্যামল কোমল নরম মেয়ে-হাত। হাড়গুলো মড়মড় ক'রে উঠলো। কিন্তু তক্ষুনি ছেড়ে দিয়ে পাথর-চোখে তাকিয়ে রইলেন মুখের দিকে। চোখ থেকে সুলেখাও চোখ সরালো না। দুই শিকারীর মতো দু-জনের চোখ দু-জনের চোখের উপর বিঁধে রইলো।

সুলতান আবার সাটিন জাজিমের পালক-কুশানের নরম আরামে এলিয়ে কী জানি কেন সেই অপমান নিঃশব্দে হজম করলেন। চুপ ক'রে থেকে বললেন, 'বোসো।'

'না।' সুলেখা তেমনি উদ্ধত, তার পলক তেমনি স্থির।

সোনার লতা-আঁকা রুপোর পানদানি থেকে কয়েকটা ছোটো এলাচ মুখে দিলেন সুলতান-সাহেব। আয়াস ক'রে বললেন, 'কেন?'

'ঘেন্না করে।'

'মুসলমান ব'লে?'

'না।'

'তবে?'

'নর্দমার পোকা ব'লে।'

'পোকা?' হাসিতে ভেঙে গেলেন সুলতান, 'কই, টিপে তো মারতে পারলে না।'

সুলেখা দম নিচ্ছে বড়ো-বড়ো। মুখ লাল হ'য়ে উঠেছে।

'তোমার বুদ্ধির উপর কিন্তু এর চেয়ে বেশি শ্রদ্ধা ছিলো আমার।'

'বিশ্বাসঘাতক!'

'তোমার চেয়েও?'

'নীচ। হীন। কাপুরুষ।'

'আর কোনো বিশেষণ নেই?'

'তোমার মতো ঘৃণ্য আর কী আছে জগতে?'

'তুমিই আছো।'

'কী?'

'চুল-চেরা বিচার করলে, তোমার অপরাধের তুলনায় আমার অপরাধ কি খুব বেশি ভারি হবে ব'লে বোধ হচ্ছে তোমার?'

'বাতুল।'

'আমিও তোমাকে সে-কথাটাই বলি।'

'তুমি—তুমি আমার সঙ্গে মুখ সামলে কথা বলবে।'

'তুমিও। জানো তো আমি কে?'

'তা আর জানি না? হাজারবার জানি। তুমি একটা নরপিশাচ। একটা কুকুর। শৃগাল শকুনি কৃমিকীটের চেয়ে একটা নিকৃষ্ট প্রাণী তুমি।'

'বাঃ! উপমাগুলো তো বেশ সুন্দর হয়েছে। নেহাৎই রাজনীতি করো, তা নইলে এ-সব সুশ্রাব্য ভাষার জন্য কবি ব'লে একটা শিরোপা দিতাম তোমাকে।'

অসহায় ক্রোধে কাঁপতে লাগলো সুলেখা। ইচ্ছে করলো লোকটার চোখ দুটো খুবলে নেয়।

সুলতান এলাচ চিবুচ্ছেন। ঘর ভ'রে গেছে গন্ধে। শুধু এলাচের গন্ধই নয়, আতরের গন্ধও মিশে আছে তার সঙ্গে। উদাসভাবে একবার বাইরে তাকাচ্ছেন জানালা দিয়ে, একবার সুলেখাকে দেখছেন। কোলের মধ্যে তাকিয়াটা টেনে নিয়ে দুমড়োতে-দুমড়োতে হাসলেন, 'অতো রাগ কোরো না, রাগলে কি মেয়েদের ভালো দেখায়? লাবণ্য ক'মে যায়। অবিশ্যি রাগের একটা অন্য মানেও আছে। রাগ মানে রং, সে-রং রাগের প্রচ্ছদপটে অনুরাগের নামান্তরও হ'তে পারে। কী বলো?'

আবার ছুটে এসে উন্মাদ আবেগে ঠাশ ক'রে একটা চড় মারলো সুলেখা।

হাতে ধ'রে টেনে তাকে জাজিমের উপর বসিয়ে দিলেন সুলতান, 'মিথ্যা আস্ফালনে শক্তি ক্ষয় ক'রে লাভ নেই, পিয়ারি। জানো তো, এই মুহূর্তে তোমাকে নিয়ে আমি যা খুশি তাই করতে পারি!'

'স্ত্রীলোক নিয়ে ছিনিমিনি খেলাই তো তোমার পেশা।'

'যা বলেছো। ভালো হ'য়ে থাকো তো আদরও পেতে পারো।'

'থুথু!'

'অবিশ্যি গর্ত খুঁড়ে পাথরচাপা দেওয়াটাও এ-কালের পক্ষে মন্দ আইডিয়া নয়। আমার দুটো বাঘের মতো হাউণ্ড আছে, তাদের দিয়েও খাওয়াতে পারি।'

'করো, করো, তাই করো তুমি। তোমার মুখের গ্রাস হবার চাইতে কুকুরে ছিঁড়ে খাওয়া অনেক, অনেক ভালো।'

'সাহস ক'রে দাঁড়িয়ে মরতে পারবে?'

'পারবো না!'

'বেশ।' নরম পুরু হাতে আস্তে দুটি তালি দিলেন সুলতান-সাহেব। যেন দরজা ফুঁড়ে দু-দিক থেকে দুটো লোক বেরিয়ে এলো, নিচু হ'য়ে কুর্নিশ করতে-করতে পিছু হ'ঠে দাঁড়ালো।

'বাস্টার আর মাস্টার।'

লোক দুটো তৎক্ষণাৎ অদৃশ্য হ'য়ে গেলো, আর তার পরমুহূর্তেই দুই বাঘের মতো দুই বিশাল কুকুর এসে হাজির হ'লো ঘরে। সুলতানকে ঘিরে আদর করলো তারা, চাটলো, ল্যাজ নাড়লো। সুলতান হাসলেন, 'দেখেছো?'

'দেখেছি।'

'শুধু একটা ইঙ্গিতের অপেক্ষা। এদের আমি লোহার খাঁচায় অন্ধকার ঘরে বন্ধ ক'রে রাখি, কাঁচা মাংস খেতে দিই। এরা বাঘ-সিংহের চেয়ে ভয়ানক। গায়ে হাত দাও না, স্যাখো না সাহসটা পরীক্ষা ক'রে।'

হঠাৎ দু-হাতে দুটো বুক-সমান কুকুরকে জাপটে ধরলো সুলেখা, উত্তেজিত গলায় বললো, 'খা, খা, খেয়ে ফেল আমাকে।'

কুকুর দুটো গোঁ-গোঁ ক'রে উঠলো। সুলতান গ'র্জে উঠে থামালেন

তাদের। ছটো মোটা চেন দিয়ে বেঁধে লোক ছটো টেনে নিয়ে গেলো। বড়ো-বড়ো ঢেউয়ের মতো একমাথা চুলে একটা ঝাঁকানি দিয়ে ন'ড়ে-চ'ড়ে বসলেন স্থলতান, মাথা নেড়ে বললেন, 'না, এ-ভাবে না। হিঁছু মেয়েদের এ-ভাবে মারাটা আমার উচিত হবে না। তাঁরা হলেন সব স্বর্গের দেবী, তাঁদের দেহ কি কুকুরের মুখে দিয়ে অপবিত্র করতে পারি?' চোখে-মুখে একটা অদ্ভুত হাসি চিকচিক ক'রে উঠলো, 'পুড়ে মরতে পারো, সতীসাধ্বী?' পাশের রৌপ্যাধার থেকে দেশলাই তুলে নিলেন, 'যদি জ্যান্ত পুড়িয়ে মারি?'

খপ ক'রে হাত থেকে দেশলাই কেড়ে নিয়েছিলো স্থলেখা, চোখের পলকে জ্বালিয়ে দিয়েছিলো কোমরে গুঁজে-রাখা আঁচলের প্রান্ত।

লাফিয়ে এসে সে-আগুন নেবালেন স্থলতান-সাহেব, একটি চাপা ব্যঙ্গের হাসিতে ফেটে প'ড়ে বললেন, 'না, প্রেয়সী, না। এ-ভাবেও নয়। এ-মৃত্যু নয়। এর নাম তো আত্মহত্যা। আমি নিজে মারবো, নিজে।'

'মারো, মারো, এক্ষুনি আমাকে মেরে ফেলো। আমার আর সহ্য হয় না।'

এর পরে স্থলতান-সাহেব একটি মোমবাতি ধরিয়ে টেনে আনলেন স্থলেখার হাত, 'এই যে, এইরকম ক'রে পুড়তে হবে তোমাকে, ধীরে-ধীরে, তিলে-তিলে। রাখো, হাত রাখো।'

হাত রাখলো স্থলেখা। যেমন ক'রে স্থলতান দেখিয়ে দিলেন ঠিক তেমনি উপুড় ক'রে, যেমন ক'রে প্রদীপের শিষে কাজল-লতায় কাজল পাড়ে। আস্তে-আস্তে সেই হাতের তেলোর ছোটো একটি গোল জায়গা কালো হ'লো, ফ্যাকাশে হ'লো, নরম হ'লো, দগদগে হ'য়ে উঠলো কতোক্ষণ পরে। স্থলেখা তাকিয়ে আছে সেদিকে, নিবিষ্ট হ'য়ে দেখছে, ছই চোখে কৌতুক। কেবল ঘাম দেখা দিয়েছে কপালে আর পিঠের শিরদাঁড়ায়।

স্থলতান অস্থির হ'য়ে ন'ড়ে-চ'ড়ে উঠলেন, কী ভাবলেন, নিজের হাতের মুঠোয় টেনে নিলেন হাতটা, মোমবাতিটা ছুঁড়ে ফেলে দিলেন দূরে। তাঁর দিঘির মতো কালো চোখ টলটল ক'রে উঠলো, দীর্ঘ পল্লবের ছায়া ঘন হ'লো দাড়ি-কামানো টকটকে-রং নীলচে গালের উপরে। চোখ বন্ধ করলেন তিনি। উঠে দাঁড়িয়ে ঈষৎ উঁচু গলায় বললেন, 'নতুন হল-ঘর।'

আবার দরজা ফুঁড়ে এগিয়ে এলো তুটো লোক, বিনীত গলায় বললো, 'সবুজ-মহল?'

স্থলতান চ'লে যেতে-যেতে একবার চোখের কোণে তাকালেন।

॥ দুই ॥

তারপরই লোক তুটো তাকে সসম্মানে এখানে নিয়ে এসেছিলো, এই নতুন হল-ঘরে, যার নাম সবুজ-মহল। সেই থেকে এই তিন মাস সে বন্দী হ'য়ে আছে এই সোনার কারাগারে। যত্নের অভাব নেই, স্থলতানের দয়ায় চারজন বাঁদি অহোরাত্র এক পায়ে দাঁড়িয়ে আছে দরজায় হুকুমের প্রত্যাশায়। নবাবি আহার্যের প্রস্থ তাকিয়ে দেখবার মতো। ওরা খেতে পীড়াপীড়ি করে। প্রথম দিকে জবেদা তাকে কী চোখে দেখেছিলো কে জানে, আজকাল তার ভঙ্গি মায়ের মতো। তার ব্যবহার স্নেহার্দ্র। তিন মাসে যেন দাবি জন্মেছে তার, অধিকার বেড়েছে। খাওয়া-পরা সব নিয়ে সে আজকাল জোর করে, তিরস্কার করে, প্রবোধ দেয়, হাত বুলোয় গায়ে মাথায়। রুপোর থালা-বাটি সূর্যের চেয়েও চোখ-ঝলসানো, আহার্য পর্বতপ্রমাণ। চুপ ক'রে চেয়ে দেখে স্থলেখা, খেতে পারে না। গলা বুজে আসে। ওদিকে নিত্য নতুন ফ্যাশানের শাড়ি আসছে, ব্লাউজ

আসছে, থরে-থরে সাজিয়ে রাখা হচ্ছে আলমারিতে, আসছে নিত্য নতুন ডিজাইনের সব মূল্যবান গয়না। ঠাসা হচ্ছে দেরাজে, জঞ্জাল বাড়ছে ঘরের। কেন, কার জন্য? শরীর থেকে মনকে বিমুক্ত ক'রে সুলেখা ব'সে থাকে নিস্পন্দ হ'য়ে। মনে-মনে শুধু এই তার মৃত্যুপণ— একদিন এর প্রতিশোধ আমি নেবো, নেবো, নেবো।

সুলতান আসেন সন্ধ্যাবেলা। সুগন্ধের ঢেউ তুলে প্রত্যেকদিন ঠিক এক সময়ে আসেন, এসে ব'সে থাকেন। কখনো কথা বলেন, কখনো বলেন না, চুপচাপ কাটিয়ে দেন সময়। মাঝে-মাঝে নিবন্ত সিগারে আগুনের ফুলকি তোলেন। আসবারও যেমন একটি নির্দিষ্ট সময় আছে, যাবার বেলায়ও তার ব্যতিক্রম হয় না। ঘড়ি দেখে উঠে যান। যেতে গিয়ে শুভরাত্রি জ্ঞাপন ক'রে দাঁড়িয়ে থাকেন একটু, কিসের প্রত্যাশায় কে জানে, সুলেখা ঘৃণায় মুখ ফিরিয়ে থাকে, দাঁত দিয়ে ঠোঁট কামড়ে রক্ত বার করে রুদ্ধ আক্রোশে। প্রথম দিকে বন্য জন্তুর মতো উদ্দাম হ'য়ে সে হাতের কাছে যা পেতো ছুঁড়ে মারতো, আচমকা ঝাঁপিয়ে প'ড়ে কামড়ে ছিঁড়ে নিতো মাংস, অক্ষম রোষে কী যে করতো আর করতো না হিসেব থাকতো না কোনো। আজকাল চুপ ক'রে থাকে, কিছু বললে জবাব দেয় শান্ত গলায়।

সুলতান তাকিয়ে থাকেন, তাকিয়ে-তাকিয়েই সময় কেটে যায়, সুলেখার উদ্দামতা, নিস্তব্ধতা সবই যেন তাঁর কাছে সমান, কিছুতেই রাগ নেই, বাদ-প্রতিবাদ নেই। অদ্ভুত এক অধৈর্যহীন ক্ষমা।

হয়তো এই নিষ্ক্রিয় প্রতিরোধের কাছেই থেমে গেছে সুলেখার সক্রিয় প্রতিবাদ। ভিতরকার সব রক্ত জমাট বেঁধে পাথর হ'য়ে গেছে। অন্ধ একটা বোবা আক্রোশ বুকের ভিতরে হাজার মাথা খুঁড়ে

মরলেও আর কোনো শব্দ বেরোয় না সেখান থেকে। বরং অতীতে নিজের উত্তাল ব্যবহারের কথা ভাবলে এখন লজ্জা করে তার। ওটা তো একরকম হেরে যাওয়ারই চেহারা। সে যদি তাক ক'রে একটা লোককে একটা ফুলদানি ছুঁড়ে মারে, হাত দিয়ে ঠেকাতে গিয়েও না-পেরে তাতে যদি তার দু-ইঞ্চি গভীর হ'য়ে কপাল কেটে অজস্র-ধারে রক্তক্ষরণ হয়, আর তারও পরে লোকটা যদি একটা শব্দ উচ্চারণ না-ক'রে ক্ষতস্থানে রুমাল চেপে তেমনি ব'সে থাকে নিঃশব্দে, নিজেকে কেমন লাগে তখন! তার চেয়ে ঐ ফুলদানি দিয়ে আপন মাথা আপনি ফাটাতে বাধা ছিলো কোথায়? কিন্তু তা-ও পারেনি সুলেখা। ঘর থেকে তেমন বিপজ্জনক টুকিটাকি সব-কিছুই স'রে গিয়েছিলো সেই রাত্রে। পরের দিন সুলতান-সাহেব ঘরের চারদিকে তাকিয়ে নিরুদ্বেগে বলেছিলেন, 'আঘাতটা ভাগ্যে তুমি আমাকে করেছিলে, নিজেকে করবার দুর্বুদ্ধি হ'লে কী উপায় হ'তো? কতো কষ্ট পেতে।'

না, বলার মধ্যে কোনো ইঙ্গিত ছিলো না, পরিহাস ছিলো না, যা হ'লে হ'তে পারতো অথচ হয়নি শুধু তার জন্যেই কৃতজ্ঞতা ছিলো একটা। নিজেকে সেদিন ছোটো মনে হয়েছিলো সুলেখার। মনে-মনে প্রতিজ্ঞা করেছিলো আর হিংসাবৃত্তি নয়। সেনদার কথা মনে হয়েছিলো তার। বুঝেছিলো, অনেক অভিজ্ঞতার পরেই সেনদা বলতে পেরেছিলেন, 'রক্তের পথ পিছল, ও-পথে আর না।'

কিন্তু তবু সুলেখার সংযত হ'তে কতোদিন কেটে গেছে, কঠিন হ'তে কী কঠিন পরিশ্রম করতে হয়েছে মনের সঙ্গে—

'সুলেখা—' অনেকক্ষণ চুপচাপ জানালার বাইরে অন্ধকারে তাকিয়ে সিগার খেতে-খেতে সম্বোধন করলেন সুলতান-সাহেব।

মানুষটার অস্তিত্ব ভুলে গিয়েছিলো সুলেখা। চমকে চোখ তুলে তাকিয়ে জবাব দিলো, 'বলুন।'

'কিছু ভাবছিলে?'

'না।'

'কেমন অন্যমনস্ক—'

'ক্ষমা করুন।'

সুলতান হাসলেন, চুপ ক'রে থেকে বললেন, 'আজ তিন মাস তুমি এখানে আছো—'

'তিন মাস তেরো দিন ন' ঘণ্টা—'

'একেবারে মুখস্থ। বাঃ!'

'দোষ হয়েছে?'

'দোষ কেন। স্মরণশক্তির প্রশংসা করছিলাম।'

'আপনার তো অপরিসীম ক্ষমতা। দেখুন না এই স্মরণশক্তিটুকুও নষ্ট ক'রে দিতে পারেন কিনা।'

'তাতে কি তুমি সুখী হবে?'

'হবো না!'

'কেন?'

'আমি ভুলে যেতে চাই। সব ভুলে যেতে চাই।'

আজ কী জানি কেন ব্যাকুল হয়েছে সুলেখা। তার স্বভাববিরুদ্ধ-ভাবে আজ তার গলায় কান্নার সুর ফুটে উঠছে।

সুলতান সুলেখার রাগ দেখেছেন, বিতৃষ্ণা দেখেছেন, কাঠিন্য দেখেছেন, কান্না দেখেননি। নিষ্পলকে তাকিয়ে রইলেন মুখের দিকে। নরম ক'রে বললেন, 'কী ভুলে যেতে চাও?'

'সব। সব। সব ভুলে যেতে চাই। আমার নাম, আমার পরিচয়,

আমার—' দু-হাতে মুখ ঢাকলো সে। তার নিচু-করা মাথার দু-পাশের দুইগোছা চুল এসে ছড়িয়ে পড়লো মুখে বুকে।

'সুলেখা।' তাকে শান্ত হবার অবকাশ দিয়ে মৃদু গলায় আবার ডাকলেন সুলতান-সাহেব।

'বলুন।' আবার মুখ তুললো সুলেখা।

'তুমি কি জানো, এই তিন মাসে এই দেশের উপর দিয়ে কতো বড়ো-বড়ো ঢেউ গড়িয়ে গেলো?'

'জানি।'

'কতো রক্তগঙ্গা ব'য়ে গেলো, খবর রাখো তার?'

'অনুমান করতে পারি।'

'এটা নিশ্চয়ই স্বীকার করবে মাত্র তিন দিনের আগুনে এই শহরে যতো লোক মরেছে, পুড়েছে, নষ্ট হয়েছে, যতো মেয়ে ধর্মহীন হয়েছে তাদের সংখ্যার অন্তর্গত তুমি নও।'

'আপনার অনেক দয়া।'

'নিশ্চয়ই দয়া।' সুলতানের বিশাল চোখের শাদা অংশ ঈষৎ লাল হ'লো, 'সে-দয়ারই কি তুমি অপব্যবহার করছো না?'

'শাস্তি দিন।'

'শাস্তি! কী শাস্তি দেবো বলো তো?'

'গর্দান। জবরদস্তি। অন্ধকূপ। পাথর চাপা। চামড়া ছুলে নেয়া—আরো কতো কিছু আছে। আপনাদের আইনে তো অন্তহীন বিধান।'

'এর মধ্যে কোনটা তুমি পছন্দ করো।'

'ইতরবিশেষ আছে ব'লে মনে হয় না।'

'হয় না?'

'না।'

'আমার এখানে তোমার সবই সমান ?'

'সব।'

'এতো ঘৃণা ?'

'কতোটা আপনার কল্পনায় আসে ?'

স্থলতান চুপ করলেন। হাতের ফুলটা শুঁকলেন। নখে নখ ঘষলেন। বাইরে তাকালেন। অনেক পরে নিবন্ত চুরুটে আগুন ধরাতে-ধরাতে বললেন, 'মানুষের বুকের তলায় যে হৃদয় নামক অতি অদ্ভুত একটি যন্ত্র বসানো আছে তা কি তুমি জানো স্থলেখা ?'

'হৃদয়।' স্থলেখার সুসংবদ্ধ দাঁতের সারিতে যেন বিদ্যুৎ খেলে গেলো, হাহা ক'রে হেসে উঠলো জোরে।

গম্ভীর হ'য়ে স্থলতান বললেন, 'একটু যদি সময় দাও, কয়েকটা কথা বলবো তোমাকে।'

'সব সময়ই তো আপনার সময় স্থলতান-সাহেব, আপনি যথেচ্ছাচার করুন না।'

'যথেচ্ছাচার করা আমার স্বভাব নয়।'

'নয় ?'

'তার কোনো প্রমাণ আমি দিইনি।'

'দেননি !' যেন বিস্ময়ের শেষ সীমায় পৌছলো স্থলেখার গলা।

'না। আর সেটা যে কতো সত্য তার প্রধান সাক্ষী তো তুমি নিজে।'

'কে জানে, এটাই হয়তো আপনার যথেচ্ছাচারের নতুন নমুনা।'

'নতুন নয়, পুরোনোও নয়, এটাই আমার স্বভাব।'

'ক্ষমা করুন, জানা ছিলো না।'

'অনেক-কিছুই তোমার জানা ছিলো না। কিছু জেনেছো, আরো কিছু জানানো দরকার, তুমি একটু শান্ত হ'য়ে শুনলে বাধিত হবো।'

'বলুন।'

'প্রথম নম্বর হচ্ছে এ-শহরে যতোগুলো দাঙ্গা এ-পর্যন্ত হয়েছে, তার অধিকাংশের সঙ্গেই আমার কোনো প্রত্যক্ষ যোগ ছিলো না।'

একদিকের ভুরু তুলে চকিতে সুলতানের মুখটা দেখে নিলো সুলেখা। বুঝতে পারলো না, হাসবে না কাঁদবে।

'অবিশ্যি এটাকে তুমি আমার কৈফিয়ৎ ব'লে ভুল কোরো না, কেননা কৈফিয়ৎ আমি দিচ্ছি না তোমাকে, দাঙ্গার সঙ্গে যুক্ত না-থাকলেও স্বীকার করতে লজ্জা নেই যে, এ-ব্যাপারে আমার উৎসাহের কোনো অভাব ছিলো না। হিন্দুদের আমি ঘৃণা করি, তাদের উপর আমার অসামান্য বিতৃষ্ণা।'

'চমৎকার!'

'প্রথম যেবার মারামারির সূত্রপাত হ'লো আমার ভালোই লেগেছিলো। আব্বাজান বললেন, "আমি বেঁচে থাকতে আমার প্রজারা যাতে এই অন্যায় না-করতে পারে, সেটা তুমি দেখবে।" আমি বললুম, "কাউকে বাধাও দেবো না, উত্তেজিতও করবো না।" আব্বাজান রাগ ক'রে বললেন, "তার মানে তুমি চাও এটা হোক।" জবাব দিইনি, কিন্তু মনে-মনে বলেছিলাম, হোক। আসল কথা, মনে করেছিলাম তোমাদের কিছু শিক্ষা হওয়া দরকার।'

'শুনে সুখী হলুম।'

'এ-খবরটা এজন্যেই তোমাকে দিলাম শেষ পর্যন্ত এই বিরোধটাকে আমি থামাতেই চেষ্টা করেছিলাম। বিশেষত পাকিস্তান হ'য়ে যাবার পরে পাকিস্তানের হিন্দুদের সঙ্গে লড়াই করাটা রীতিমতো কলঙ্ক। মারামারি যেখানে একপক্ষের কর্তৃত্বে সেখানে সেই হীনতায় আমার কোনো সায় নেই, বরং পারলে উল্টো পক্ষে যোগ দিতাম।'

'অনেক ধন্যবাদ।'

'জানো বোধ হয় আমার নানাসাহেব নবাব আমিরআলি-সাহেবের সঙ্গে তোমার ঠাকুর্দা ভুবন তালুকদারের একসময়ে বেশ সৌহার্দ্য ছিলো।'

'জানি।'

'আমার বাবার সঙ্গেও তোমার বাবার মন্দ পরিচয় ছিলো না। আর আমি—'

'আপনি! আপনি তো আমাদের পরম বন্ধু।' তির্যক দৃষ্টিতে সুলতানের দিকে তাকালো সুলেখা, 'তা নইলে কি এই উপকার কেউ করে?'

'নেহাৎ মিথ্যে কী।' সুলতান একদিকের চোখটা একটু ছোটো করলেন, 'বন্ধু না-হ'লে নিজের সমাজে নিজের মাথা বন্ধক রেখে কি আর তোমার মাকে আর ভাইদের বোরকা পরিয়ে এরোড্রোমে পৌঁছে দিই?'

'মানে?'

'বাংলা ভাষা নিশ্চয়ই বোঝো।'

হঠাৎ চুপ হ'য়ে গেলো সুলেখা। এই সুদীর্ঘ তিন মাসের মধ্যে এই প্রথম সে তার মা আর ভাইদের খবর শুনলো। এই প্রথম তার নিচু-করা মুখের শুকনো চোখ থেকে সহসা কয়েক ফোঁটা তপ্ত জল ঝ'রে পড়লো গালিচার উপর।

'তুমি অবিশ্যি বলতে পারো—' মস্ত এক ধোঁয়ার রিং পদ্ম-আঁকা সীলিং-এ ছড়িয়ে দিলেন সুলতান-সাহেব, 'তাদের যদি পাঠাতে পারলাম তবে তোমাকেই বা আটকে রাখলাম কেন?'

সুলেখা কথা বললো না। তার এলোমেলো চিন্তার ধারা হাজার জিজ্ঞাসায় আলোড়িত হ'য়ে উঠলো।

অনেকক্ষণ তাকিয়ে থেকে সুলতান বললেন, 'কিন্তু তোমাকে যেন আজ বড়োই উত্তেজিত ব'লে মনে হচ্ছে।'

'না।'

'তোমার বেশভূষা—'

'যা বলবেন বলুন।'

'এলোমেলো চুল, ময়লা কাপড়— ও, সেই শাড়ি!' ঠোঁটের কোণে হাসি ফুটলো, 'একটা শাড়ি অবলম্বন ক'রেই তুমি এই সুলতান-সমুদ্র পাড়ি দেবে স্থির করেছো? হায় রে সুলেখা, ঘরে একটা পেন্সিল-কাটা ছুরিও রাখিনি যে দু-নয়ন সার্থক করবে বুকের রক্ত দেখে। সীলিং-এ একটা কড়িকাঠ পর্যন্ত নেই যে গলায় দড়ি দেবে।'

সুলেখা চুপ।

'মাথাটা আঁচড়াও না।'

'মাথা আঁচড়াবার পরেও তো আমাকে সুন্দরী ব'লে ভুল হবে না আপনার।'

'না, সে-ভয় নেই। তুমি আমার কাছে চেহারার অতীত।' জানালা দিয়ে বাইরে তাকালেন সুলতান-সাহেব। মুখ ফিরিয়ে বললেন, 'তোমার কি মনে আছে সুলেখা, বছর তিনেক আগে কী-একটা উপলক্ষে তোমরা কয়েকটি মেয়ে চাঁদা চাইতে এসেছিলে আমাদের এই আসমান-মঞ্জিলের হাতায়?'

'আছে।'

'তুমি তোমাদের দলবলের সঙ্গে আমাদের সবুজ-মহলে ঢুকেছিলে, আমার নানি, চাচি, এদের গান শুনিয়ে টাকা আদায় করেছিলে মোটা রকম। যিনি তোমাদের নেতৃত্ব ক'রে নিয়ে এসেছিলেন, তিনি তোমাকে পরিচয় করিয়ে দিলেন ভুবন তালুকদারের নাতনি ব'লে, যদি বা সেই সুবাদে কিছু বেশি সুবিধে পাওয়া যায়।'

'সেখানে কেউ আমরা ব্যক্তিগত সুবিধের কথা ভেবে যাইনি।'

'পরার্থেই গিয়েছিলে, অস্বীকার করছি না, তা যা-ই হোক, গানটা গেয়েছিলে চমৎকার। পাখির মতো গলা ছিলো তোমার, প্রায় অবাক হ'য়ে গিয়েছিলাম শুনে। একটি ছোট্টো মেয়েকে মনে পড়ছিলো বারে-বারে, ভালো লাগছিলো। আমি পাশের ঘরে ছিলুম, যখন চ'লে গেলে উঠে গিয়ে জানালায় দাঁড়ালাম। আশ্চর্য, ঐ দলের মধ্যে দেখেও তুমি যে তুমি, সেটা চিনতে একটু কষ্ট হ'লো না আমার। অথচ তোমাকে আমি শেষ দেখেছিলাম—' একটু থামলেন সুলতান-সাহেব, একটু তাকিয়ে রইলেন, 'সকালবেলাকার সমুদ্রের বুক থেকে যেমন লাফ দিয়ে উঠে আসে নতুন সূর্য, ঠিক তেমনি ক'রে তুমি উঠে এসেছিলে আমার স্মৃতিতে।'

'সংক্ষেপে বলুন।'

'তোমাকে আবার দেখতে ইচ্ছে করলো আমার। তুমি তখন রাজনীতি নিয়ে খেপেছো, এখানে মিটিং, ওখানে বক্তৃতা, সেখানে গান, কোথাও চাঁদা তোলার পালা— লেগেই আছে শহরে। আর আমি, যেখানেই তুমি আছো জেনেছি, সেখানেই অকারণে ছুটে গিয়েছি পাগলের মতো। তুমি যে আমার সবচেয়ে বড়ো শত্রু, কয়েকদিনের মধ্যে জানতে পেরেছিলাম সে-কথা, এও জেনেছিলাম সেই সময়ে আমার মৃত্যুই তোমার প্রতি মুহূর্তের কামনা ছিলো, তবু মন ফেরাতে পারিনি, প্রাণের মমতা ভুলে গিয়েছি।'

প্রেম-নিবেদন। ইশ! আড়মোড়া ভাঙলো সুলেখা।

'তারপর সেই আকর্ষণের বেগ আমাকে কতো দূরে টেনে নিয়ে এলো, তা তো দেখতে পাচ্ছো।'

'খুব ভাগ্যের কথা।'

'নেহাৎ মন্দ ভাগ্যই বা কী।' ঈষৎ উষ্ণ শোনালো সুলতান-সাহেবের গলা— 'নবাবজাদার প্রেম কিছু পথে-ঘাটে ছড়ানো থাকে না।'

'থাকে না বুঝি ?'

'আর আমিও কিছু অযোগ্য নই। যদিও হিন্দু-বিদ্বেষী।'

'আমিও হিন্দু, সুলতান-সাহেব।'

'তবু তোমাকে কতো আতিথেয়তা করছি, দেখছো তো ? তোমাদের জাতের চাইতে অন্তত উদার, কী বলো ?' টানা-টানা চোখ আরো টান করলেন, 'আর তোমরা হিন্দুরা ? ঘরে গেলে জল ফেলে দাও, ছায়া মাড়ালে স্নান করো। ওদিকে বুলি কপচাও হিন্দু-মুসলমান ভাই-ভাই। হিপোক্রিট। সুলেখা, তোমাদের নিষ্ক্রিয় নিষ্ঠুরতা, আমাদের ছোরা মারার চাইতে ঢের, ঢের বেশি যন্ত্রণাদায়ক। তোমরা মারো আত্মাকে, আমরা মারি শরীরকে। শরীর তো খোলস মাত্র। অসুখ সেরে গেলেই ভুলে যাই। কিন্তু যে-বেদনা মনকে আহত করে, তার স্মৃতি পর্যন্ত কতো কষ্টের। সন্তান মরলে তাকে কোন মা ভুলে যেতে পারে।'

সুলেখা অতিষ্ঠ বোধ করলো। আজ হ'লো কী লোকটার! এতো কথা কেন বলছে ? কী মৎলব ? কী চায়! আর কতোক্ষণ এই যন্ত্রণা ভোগ করতে হবে! এখানে থাকবার সময় কি এখনো ওর উত্তীর্ণ হয়নি। আঙুল দিয়ে সে মাথা টিপলো।

'সেইজন্যেই তো আজকের দিনে এই প্রতিশোধের আগুন জ'লে উঠছে প্রত্যেক মুসলমানের মনে।' উত্তেজনায় হাতের জলন্ত সিগারটা টোকা মেরে ছুঁড়ে দিলেন জানালা দিয়ে, বড়ো-বড়ো নিশ্বাস নিয়ে বললেন, 'বলতে পারো, কোন আত্মসম্মানজ্ঞানসম্পন্ন মানুষ এই অন্যায়ের প্রতিবাদ না-ক'রে পারে ? তোমাকে যদি আমি ছুঁতে ঘেন্না করি, আমাকে ছোঁবার প্রবৃত্তি তোমার ক'দিন থাকবে ? যা দেবে তাই পাবে, কৃতকর্মের প্রতিশোধ আছেই একদিন। হ্যাঁ, লোকে যা ভাবে আমি ঠিক তাই, তার চেয়েও বেশি। হিন্দু দেখলেই আমার মাথায় খুন চেপে যায়,

আমার বালক বয়সের সমস্ত বেদনা হিংসার আগুনে জ্ব'লে ওঠে। কাফের, কুত্তা, নিষ্ঠুর।' হলুদ সাটিনের কুশান থেকে এলানো পিঠ খাড়া করলেন স্থলতান-সাহেব, 'তবু যে-মুহূর্তে খবর পেলাম তোমাদের বাড়ি আক্রমণ করেছে, তৎক্ষণাৎ লোক ছুটিয়ে দিলাম তোমার পরিজনদের নিরাপদ জায়গায় পৌছে দেবার জন্য।'

'এতোই যদি দয়া, তা হ'লে আমার পরিজনদের মতো আমাকেও তো নিরাপদ জায়গায় পৌছে দিতে পারতেন স্থলতান-সাহেব।'

'না, ততোটা নির্লোভ আমি নই। আমার এখানে এ-ভাবে নিয়ে আসা ছাড়া তোমাকে পাবার অন্য কোনো রাস্তা আমার জানা ছিলো না।' আর সে-স্থযোগটা তো তুমিই হাতে তুলে দিয়েছো। ফাঁসির ঘরে না-পাঠিয়ে এই যে নিজের ঘরে নিয়ে এসেছি তার জন্য কি তোমার আমার উপর কৃতজ্ঞই থাকা উচিত নয়?'

শয়তান! মনে-মনে আওড়ালো স্থলেখা। মুখে বললো, 'আপনার ইচ্ছের আপনি যতো খুশি মূল্য দিন, কিন্তু পাওয়াটা তো তার উপর নির্ভর করে না।'

'যদি বলি করে?'

'আপনি শহরের দণ্ডমুণ্ডের কর্তা হ'তে পারেন, হাজার বাঁদি এনে আকবরের মতো ঘুঁটি সাজিয়ে দাবার ছক কাটতে পারেন, কিন্তু আমাকে আপনি কখনোই পাবেন না। না, না, না। শরীরটাকে বাঘের মতো চিবিয়ে খেলেও না। আপনাকে আমি ঘৃণা করি।'

স্থলতান তাকিয়ে রইলেন স্থলেখার দিকে।

স্থলেখার চোখে আগুন জ্বললো, 'এ নিয়ে কতো মশা মারলেন জাঁহাপনা, জিজ্ঞেস করতে পারি কি?'

মাথা নিচু করলেন স্থলতান। ঘন চুলে আঙুল ডুবিয়ে শান্ত গলায়

বললেন, 'তোমার উপর আমি রাগও করতে পারি না, আমি এমনিই হতভাগ্য। কিছু মনে কোরো না, অনেক বিরক্ত করলাম আজ তোমাকে। কিন্তু আজই তো শেষ দিন, কতগুলো কথা মন থেকে বেরিয়ে আসছে।'

'শেষ দিন!' তৎক্ষণাৎ গলায় অন্য স্বর বেজে উঠলো সুলেখার, 'কোথায়? কোথায় আমি যাবো?'

'কোথায় যেতে চাও?'

'আমার মা, আমার ভাইয়েরা—' সুলেখা হঠাৎ এগিয়ে এসে হাঁটু ভেঙে ব'সে পড়লো মেঝের উপর, 'সুলতান-সাহেব, অনেক বেয়াদবি করেছি, অনেক অন্যায় করেছি, আমাকে মাপ করুন। আপনি আমাকে পাঠিয়ে দিন তাঁদের কাছে। আর আমি পারি না। পারি না।'

এতো তেজ, এতো জেদ, কোথায় ভেসে গেলো চোখের জলে। দু-হাতে মুখ ঢেকে ছোটো মেয়ের মতো কাঁদতে লাগলো সে।

সুলতান-সাহেব অনেকক্ষণ দেখলেন সেই কান্না। তারপর দীর্ঘশ্বাস ছেড়ে ব'সে রইলেন চুপচাপ। সময় ব'য়ে যেতে লাগলো নিঃশব্দে। অনেক পরে সুলেখা নিজেই মুখ তুললো, বর্ষার সজল ঘাসের মতো কান্না-ভেজা মুখ। এই মুখখানাকেই আজ তিন বছর ধ'রে ভালোবেসে এসেছেন সুলতান-সাহেব। তিন বছর। না কি সারা জীবন? একটি এগারো বছরের বালককে কি স্পষ্ট মনে পড়ছে না আজ? নবাব আমিরআলি-সাহেবের সঙ্গে প্রায়ই যে-বালক টমটমে চ'ড়ে বেড়াতে যেতো আর মাঝে-মাঝেই যে-টমটম গিয়ে কমলাপুরের এক বাড়ির দরজায় থামতো? ঘণ্টা বাজলেই ভিড় জ'মে যেতো সেখানে। বাড়ির পুরুষেরা এগিয়ে এসে সাদর অভ্যর্থনা জানাতেন। হাস্য-বিনিময় হ'তো, কুশল-বিনিময় হ'তো, ভালোবাসার আদান-প্রদান হ'তো। আলি-সাহেব গাড়ি থেকে নামতেন

না। পারিবারিক উকিলের বাড়ি, নিমন্ত্রণ-আমন্ত্রণ হ'লেই যেতেন। গিয়ে নিজে হাতে উপহার দিয়ে আসতেন। কখনো সোনাদানা, কখনো গিনি-মোহর, কখনো বা টাকার তোড়া। ফল ফুল মিষ্টি তো আছেই। সকলের সঙ্গে-সঙ্গে একটি ছোট্টো মেয়েও এসে দাঁড়াতো সেখানে, নবাব-সাহেব ভালোবাসতেন তাকে। দেখলেই হাত বাড়িয়ে গাড়িতে তুলে নিতেন, তার ঝাঁকড়া-ঝাঁকড়া চুলে-ভরা মাথাটা বুকের মধ্যে নিয়ে আদর করতেন। বালকটি পাশে ব'সে একটু-একটু হিংসেও করতো, কিন্তু সুখীও হ'তো। মেয়েটির ফ্রকটা একটু গায়ে লাগতো তার, চুলগুলো অনেক সময় উড়ে-উড়ে এসে সুড়সুড়ি দিতো মুখে, বুকটা কাঁপতো তার। মেয়েটির বাবা বোধ হয় বালকটিকে পছন্দ করতেন, হাতে ধ'রে গাড়ি থেকে নামাতেন, তাঁর মেয়ের সঙ্গে খেলতে বলতেন। ঐটুকু একটা মেয়ের সঙ্গে কী খেলবে সে? তার বয়েস তখন দশ পূর্ণ— এগারো, নিজেকে কি সে হালকা ক'রে ফেলতে পারে? তবু আকর্ষণ বোধ করতো মনে-মনে, আর পিতার আদেশে মেয়েটি যখন লজ্জায় বুকের সঙ্গে থুতনি ঠেকিয়ে হাত বাড়িয়ে বলতো 'এসো', তার তুল্য সুখ আর কোনো-কিছুই ভাবতে পারতো না। সামনেই ওদের বৈঠকখানা ঘর ছিলো, তার কাছাকাছি গিয়ে দাঁড়ালেই ছেলেটি টের পেতো, সারা বাড়িতে একটা সাড়া প'ড়ে গিয়েছে নবাব-সাহেবের জন্যে, তাঁর অভ্যর্থনার আয়োজনে সবাই ব্যস্ত হ'য়ে উঠেছে। সেই ব্যস্ত হাঁক-ডাকের মধ্যে প্রায়ই কয়েকটা কথা ছেলেটির কানে এসে তীরের মতো বিঁধতো। 'আরে না না, ওটা না, মুসলমানের হুঁকো আলাদা তা-ও জানিস না?' কিংবা: 'রুপোর থালায় পান দে, খাবার দিস না, এঁটো হ'য়ে যাবে। কাচের বাসনে দে, ফেলে দিলেই চলবে।' মুসলমান ব'লে আলাদা বস্তুটা কী, তখন ঠিক জানতো না ছেলেটি, কিন্তু কেন জানি মনটা তার খারাপ হ'য়ে যেতো। ফিরে আসতো সে

গাড়িতে। একদিন মেয়েটি হাত জড়িয়ে ধ'রে বললো, 'আমার মাকে দেখবে? চলো না ভিতরে যাই।' মা শব্দটা ছেলেটির কাছে মোহের মতো। কেননা তার নিজের মা ছিলো না। ভারি মায়ের শখ ছিলো তার। একটুও আপত্তি না-ক'রে পায়ে-পায়ে ভেতর-বাড়িতে এগিয়ে এলো, সঙ্গে-সঙ্গে কে-একজন হাঁ হাঁ ক'রে ছুটে এসে বললো, 'করিস কী, করিস কী, এ-ঘরে কোথায় নিয়ে যাস, খাবার জল আছে না?' বুকটা থেমে গেলো ছেলেটির। একজন মহিলা এগিয়ে এসে রাগ করলেন, 'হাবা মেয়ে। কোনো বোধ যদি থাকতো। তুই জানিস না এ-ঘরে আনতে নেই, এ-ঘরে খাবার-দাবার আছে সব, এইমাত্র ভোগের মিষ্টান্ন এনে রেখেছে, ছুঁয়ে-ছেনে দিলো একাকার ক'রে। এখন ফেলো সব, ধোও, মোছো— যতো ম্লেচ্ছ কাণ্ড—'

ঘরেও ঢোকেনি ছেলেটি, শুধু চৌকাঠে পা রেখেছিলো; কান দুটো ঝাঁ-ঝাঁ করতে লাগলো তার এ-কথা শুনে। লজ্জায় অপমানে সেই চৌকাঠে পা রেখেই যেন ম'রে গেলো সে। বাড়ি ফিরে বুকটা জ্ব'লে গেলো। একটা অস্বাভাবিক ক্রোধ, বেদনা, ঈর্ষা, অপমান ছিন্নভিন্ন ক'রে দিলো তাকে। কয়েকটা দিন যে কেমন ক'রে কাটলো কে জানে। তারপর আস্তে-আস্তে তার পরিবর্তন ঘটলো একটা, তার রাগ বাড়লো, মর্জি বাড়লো, অবাধ্য হ'লো। এ-রকম হবার স্পষ্ট কারণ কেউ বুঝলো না, সে নিজেও হয়তো নয়। গুরুজনের শাসন অবারিত হ'য়ে উঠলো।

একদিন সে এক অদ্ভুত আবদার ধরলো তার নানাসাহেবের কাছে। যে-ইস্কুলে হিন্দু ছেলেরা পড়ে সে-ইস্কুলে সে পড়বে না। হিন্দুরা খারাপ, হিন্দুদের দেখলে তার ঘেন্না করে। নানাসাহেব জিভ কেটে কানে আঙুল দিলেন। আব্বাজান রক্তচক্ষু দেখালেন, কিন্তু ছেলেটি তার গোঁ ছাড়লো না, ইস্কুলে যাওয়া ছেড়ে দিলো। ইস্কুলটি বলতে গেলে নবাবদেরই,

নিজেদের ছেলেপুলের জন্যই এ-ইস্কুল প্রতিষ্ঠা করেছিলেন তাঁরা। কিন্তু নবাবগঞ্জের যাঁরা বিশেষ এবং বিশিষ্ট ব্যক্তি, তাঁদের প্রত্যেকের ছেলেই পড়তো সেখানে। ঐ ইস্কুলের শিক্ষকেরা সকলেই উচ্চশিক্ষিত ছিলেন, উচ্চ মূল্যেই আনা হয়েছিলো তাঁদের। তা ছাড়া ইংরিজি শেখাবার জন্য একজন পাদ্রি-সাহেবও ছিলেন। ঠিক ঐ-ধরনের ইস্কুল খুব কম ছিলো তখন। স্কুলের মাইনে বেশি ছিলো ব'লে জনসাধারণের অধিগম্য ছিলো না। মূলত নবাববাড়ির ছেলেদের জন্য হ'লেও হিন্দু ছাত্রের সংখ্যাও কম ছিলো না। অভদ্রের মতো কী ক'রে সেইসব ছেলে তাড়িয়ে দেওয়া যায়। আর কেনই বা দেবেন। এ-শহরে কি কোনো ভেদ আছে হিন্দু-মুসলমানে? থাকলেও নবাব আমিরআলি-সাহেব কি তার প্রশ্রয় দিয়েছেন কোনোদিন? তিনি নিজেই তো হিন্দুদের কতো আচার-আচরণ পালন করেন। তেমনি কতো হিন্দু দরগায় যায়, পরবের দিনে আলো জ্বালে, মুশকিল-আসানকে পয়সা দেয়। এ-বাড়ির ছেলে হ'য়ে এ কী দুর্মতি হ'লো তাঁর নাতির? নানা কথায়, নানা গল্পে তাকে বোঝালেন তিনি, সব মানুষই যে এক আল্লার তৈরি, সব মানুষের বুকের মধ্যেই যে তাঁর বাস, এ-সব জ্ঞানের কথাও অনেক বললেন, কিন্তু ফল হ'লো না। যুক্তিতর্ক সব ভেসে গেলো বালকের একগুঁয়েমির কাছে। শেষে তার আব্বাজান, নবাব আখতার আমেদ, খুব মারলেন তাকে। মার খেয়ে মার হজম করবে, নবাবি রক্ত এতো শীতল নয়। পরের দিন ইস্কুলে গিয়ে, মুসলমান ছেলেদের সঙ্গে দল পাকিয়ে হিন্দু ছেলেদের সঙ্গে অকারণে ঝগড়া বাধিয়ে তাদের জঘন্য ভাষায় গালাগালি দিলো, থুতু ছিটোলো, কিল চড় ঘুষি লাথি কিছুই বাদ দিলো না, শেষ পর্যন্ত একটা ছোটো ছেলেকে ধাক্কা দিয়ে ফেলে মাথা ফাটিয়ে দিলো। আর তাই নিয়ে দারুণ গোলমাল হ'লো শহরে। প্রায় একটা সাম্প্রদায়িক দাঙ্গার

চেহারা নিলো ব্যাপারটা। আলি-সাহেব নিজে দাঁড়িয়ে ক্ষমা প্রার্থনা ক'রে সেই বিরোধ মেটালেন।

কবেকার কথা সে-সব, কবেকার মূঢ়তা। মনেও ছিলো না। কিন্তু আবার দু-কূল ছাপিয়ে বন্যা নামলো, আবার স্থলেখা তার জুড়িয়ে-যাওয়া যন্ত্রণায় রক্তক্ষরণ করালো। স্থলেখা। স্থলেখা। স্থলেখা। এই স্থলেখাই তার সকল সর্বনাশের মূল। দশ বছর বয়স থেকে এই মেয়েই তাকে এমন আগুনের বেড়াজালে পুড়িয়ে মারছে। তা নইলে তার এই একা নিঃসঙ্গ জীবন নিয়ে দেশে-বিদেশে ঘুরে বেড়িয়ে মন্দ কাটছিলো কী? আব্বাজান ছেলের বেদুইন মনকে ঠাণ্ডা করবার জন্য বিয়েও ঠিক করেছিলেন, এমনকি আলাদা একটা মহল পর্যন্ত তৈরি হ'য়ে গেলো সেই উপলক্ষে। যদি সেদিন আসমান-মঞ্জিলে স্থলেখা না আসতো, সুলতান তাকে না দেখতো, তার পাখির গলার গান না শুনতো, জীবনের আসল মুহূর্তটা এমনভাবে নষ্ট হ'য়ে যেতো না।

সব গোলমাল হ'য়ে গেলো। আব্বাজানের সব সাধ-আহ্লাদ ব্যর্থ ক'রে দিলো তার ছেলে। কতো দুঃখ নিয়ে তিনি মারা গেলেন, কিন্তু ছেলে যে তাঁর কী চায় সে-কথাটাই শুধু জেনে যেতে পারলেন না। জানলেই কি কিছু হ'তো? কী করতে পারতেন? মৃত ভুবন তালুকদারের বিধবা পুত্রবধূর এই কালো মেয়েটিকে আনতে পারতেন কি নিজের ঘরে? কেন পারতেন না? মুসলমান হ'য়ে জন্মেছেন ব'লেই পারতেন না। যতো যোগ্যতাই থাক, হৃদয়ভরা যতো ভালোবাসাই থাক, অর্থ প্রতিপত্তি স্বাস্থ্য সৌন্দর্য যা-ই থাক না কেন, কিছুতেই তিনি পেতে পারতেন না এই মেয়েকে। শুধু জাত। জাত। একমাত্র জাতের ব্যবধান। আর তাঁর কী অপরাধ? স্বামী হিসেবে এর চেয়ে যোগ্য আর কী আশা

করতে পারে একজন মেয়ে? নিঃস্ব বিধবার এই আটপৌরে মেয়ে, পরের সংসারে অনাদর-অবহেলা ছাড়া আর-কিছুই যে পায়নি, তার পক্ষে এই ধনীপুত্র— এইটুকু বয়সেই যে বাপের গদিতে বসেছে, বছরে যার সতেরো লক্ষ টাকা আয়, যার কোনো অংশীদার পর্যন্ত নেই, সে তো একটা স্বপ্ন। আর শুধু কি বাপেরই অর্থ! কী নেই সুলতান-সাহেবের? দেখতে কি তিনি খারাপ? বিদ্যাবুদ্ধিতেও কি অনন্যসাধারণ নন? কিন্তু মুসলমান। শুধু মুসলমান। এই একমাত্র বাধা। আর সে-বাধা কী ভীষণ! ভীষণ! যে-লোকটা চৌকাঠে দাঁড়ালেও ঘরের জল ফেলে দিতে হয়, বিয়ের প্রস্তাব তো দূরের কথা, তাকে দেখলেও সুলেখার নিষ্ঠাবতী হিন্দু বিধবা মা হয়তো গঙ্গায় ডুব দিয়ে শুদ্ধ হতেন। আর সুলেখা নিজে?

। তিন ।

'সুলতান-সাহেব।'

সুলতানের চিন্তাসূত্র ছিঁড়ে গেলো।

'শোনো, সুলেখা,' ফরাসি সিল্কের ঢোলা লম্বা পোশাকে কম্পন তুলে তিনি উঠে দাঁড়ালেন, 'এই তিন বছর তোমাকে দেখবার পর থেকে সত্যিই আমি একটা শয়তানের পার্ট করেছি, যা নই বা ছিলাম না তাই হয়েছি, হিন্দুবিদ্বেষে প্রতিমুহূর্তে জ্ব'লে-পুড়ে মরেছি আমি। আমার সব ক্ষমতা আমি ঢেলে দিয়েছি একটা দাঙ্গা বাধাবার চেষ্টায়, যতো খারাপ লেগেছে, ততো উদ্দাম হ'য়ে ঝাঁপিয়ে পড়েছি, কিন্তু টিকতে পারিনি শেষ পর্যন্ত, শেষ পর্যন্ত আমার বিবেক আমার শত্রুতা করেছে। তোমরা নিজে থেকেই যতোটা মন্দ, যতোটা কুৎসিত, আর যতো নিষ্ঠুর, আমি চেষ্টা ক'রেও তা হ'তে পারিনি। মানুষকে আমি মানুষ হিসেবেই ভালোবেসেছি,

জাত হিসেবে নয়। মানুষ হিসেবেই শ্রদ্ধা করেছি, তার নাম-গোত্র জিজ্ঞাসা করিনি। মুসলমানদের বিরোধ করতে প্ররোচনা দিয়েছি বটে, পরমুহূর্তেই আবার হিন্দুদের রক্ষা করেছি বুক দিয়ে। পাশাপাশি দুটো মানুষ কাজ করেছে আমার ভিতরে যাদের কোনোদিকে কোনো মিল নেই। এর আগেও তোমাকে চুরি করবার চেষ্টা করেছিলাম আমি। পারিনি। শেষ পর্যন্ত সুযোগটা তুমিই তুলে দিলে আমার হাতে। জীবন পণ ক'রে আমি গিয়েছিলাম সেদিন। নবাব-বংশের ছেলে, আমার রক্তে কাম প্রবল, জেদ প্রবল, ভালোবাসা প্রবল। চেয়ে পাবো না এ আমি জানি না, ইচ্ছে যেখানে প্রতিহত হয় সমুদ্র সেখানে উত্তাল হ'য়ে ওঠে আমার বুকে। মনে-মনে শেষে এই ভেবেছিলাম, তোমাকে যদি কখনো হাতের মুঠোয় পাই তোমাদের সব হিঁদুয়ানি আমি চেটেপুটে খেয়ে শেষ ক'রে দেবো। অপমানে, অসম্মানে, অত্যাচারে ক্ষতবিক্ষত ক'রে রাস্তায় ছেড়ে দেবো তোমাকে। একটা উল্টো প্রতিক্রিয়ায় আমি পাগলের মতো সব অন্যায় চিন্তা করেছি। ভালোবেসে আমি ব্যর্থতা বহন করবার শিক্ষা নিয়ে বড়ো হইনি। দুঃখ মহান, দুঃখ পবিত্র, এ-ধর্ম আমার নয়। দুঃখ আমার শত্রু এই আমি জানি, জানি ব'লেই এই লড়াই।' সিংহের মহিমায় তিনি হেঁটে গেলেন দরজার কাছে।

পা মুড়ে, মুখ নিচু ক'রে ছবির মতো ব'সে রইলো সুলেখা। কোনো কথাই তার কানে গেলো না।

ধীরে-ধীরে আবার ফিরে এলেন সুলতান-সাহেব, কাছে এসে দাঁড়ালেন, প্রায় রুদ্ধ স্বরে বললেন, 'তুমি কি সত্যিই চ'লে যেতে চাও?'

সুলেখা ছটফট ক'রে উঠলো, 'চাই না!'

'তাই তো! কেনই বা চাইবে না।' একটু চুপ ক'রে থেকে বললেন, 'কিন্তু কোথায় যাবে?'

'মা-র কাছে।'

'তোমার মা কোথায় আমি তো তা জানি না।'

'আপনিই তো তাদের পাঠিয়ে দিয়েছেন।'

'তা দিয়েছি। বাইরের খবর তুমি জানো না, একটা নরক। এ-শহর থেকে যাতে ওঁরা পালাতে পারেন, অতি কষ্টে সেটুকু ব্যবস্থাই করতে পেরেছি শুধু। হিন্দুস্থানের প্লেনে চড়িয়ে দিয়ে এসেছি, আর কিছু আমি জানি না।'

'তা হ'লে আমাকেও সে-ব্যবস্থা ক'রে দিন।'

'তোমাকে!'

'আপনার পায়ে পড়ি—'

'কিন্তু তারপর?'

'তারপরের দায়িত্ব তো আপনার নয়।'

সুলতান মস্ত একটা দীর্ঘশ্বাস ভাসিয়ে দিলেন বাতাসে, একটু হেসে বললেন, 'তোমার বিবেচনায় না-হ'তে পারে, আমার তো একটা কর্তব্য আছে। উদ্বেগটাকেই বা অস্বীকার করি কী ক'রে। না, না, তুমি যেয়ো না, তোমাকে এ-ভাবে আমি ছেড়ে দেবো না, দিতে পারি না।'

'তাই বলুন।' সুলেখার বিনীত ভঙ্গি কঠিন হ'লো, একটা ক্রূর হাসিতে ভ'রে গেলো মুখ।

'সুলেখা!' সুলতানের গলা কোমলতায় ভেজা।

'বলুন।'

'একটা কথা শুনবে?'

'কান যখন বধির নয়, শুনতেই হবে।'

'এদিকে তাকাও।'

'না।'

'একবার তাকাও।'

'না।'

'একবার তাকিয়ে তুমি ছাখো—'

'আপনার দেবতুর্লভ স্থন্দর মুখ তো আমি অনেকবার দেখেছি, স্থলতান-সাহেব।'

স্থলতান স'রে এসে আবার সোফায় বসলেন, স্মিতহাস্তে বললেন, 'আর-একবারও না-হয় ছাখো।'

'স্থন্দর মুখই যে স্থন্দর হৃদয়ের প্রতিবিম্ব নয়, সে-কথা বারবার স্মরণ করিয়ে দিয়ে কী লাভ আপনার ?' তুর্বলতা কাটিয়ে আবার ঋজু শরীরে কঠিন মুখ নিয়ে উঠে দাঁড়ালো স্থলেখা। আবার তার চোখে পুরোনো দিনের প্রতিহিংসার আগুন জ্বলতে লাগলো থরথর ক'রে।

কয়েকটা মুহূর্ত নিথর। নিঃঝুম। নবাববাড়ির দেয়াল-ঘেরা বিশাল মাঠের এক কোণে একটি গোল হল-ঘর যেন জাতুমন্ত্রে শিলীভূত হ'য়ে রইলো। বাইরের জমাট অন্ধকার ভিতরেও জ'মে উঠতে লাগলো। স্থলতান-সাহেব জানালা দিয়ে আকাশভরা তারার দিকে তাকালেন, তারপর স্থলেখার হিংস্র চোখে চোখ রেখে হাসলেন, 'কী ইচ্ছে করছে জানি। কিন্তু স্থলেখা, তোমার কাছে কি আমি কিছুই আশা করতে পারি না ?'

'কিসের আশা ?'

'বিশেষ কিছুই না, শুধু একটুখানি সৌজন্য, তা-ও কি এতোদিনে পাবার যোগ্যতা অর্জন করিনি আমি ?'

এমন একটা মজার কথা কে কবে শুনেছে ? হাসি পেলো স্থলেখার। যে-লোকটার পেশাই হচ্ছে মেয়ে চুরি করা আর মানুষ খুন করা, তার মুখে সৌজন্যের বুলি। স্থলেখা গুম হ'য়ে চুপ ক'রে রইলো, একটু আগে

নিজের দুর্বলতার কথা ভেবে ধিক্কার দিলো নিজেকে। এর কথায়ও বিশ্বাস করেছিলো সে!

'কথা বলছো না!' সুলতানের নরম গলা প্রায় কান্নার মতো সজল, 'আমাকে কি তুমি এখনো ক্ষমা করতে পারোনি?'

বাতুল! শ্যামল মুখ রক্তিম ক'রে সুলেখা বাইরের দরজার দিকে তাকালো। ভারি পরদায় আচ্ছন্ন। না, কোনোদিন আর সে-পরদা সরবে না তার জীবনে। আর সূর্য উঠবে না অন্ধকার ভেদ ক'রে। কেবল আশার ছলনা। মিথ্যাবাদী! নিষ্ঠুর! কপট! হীন! লম্পট! বাজে কথা ব'লে মন ভেজাতে এসেছে আমার। আমি যেন ওকে চিনি না, জানি না। দাঁতে দাঁত ঘ'ষে উদ্যত কোনো কঠিন কথাকে পিষ্ট ক'রে বললো, 'দাসীর সঙ্গে কি রহস্য করছেন নবাবজাদা? দাসী কি আপনার রহস্যের যোগ্য?'

'সুলেখা!'

'মহল তো আপনার একটাই নয়, ক্রীতদাসীর সংখ্যাও অদ্বিতীয় নয়—'

'সুলেখা, তুমি তো একজন মেয়ে—'

'সে-বিষয়ে কি কোনো সন্দেহ উপস্থিত হয়েছে?'

'তোমার কি মনে হয় না, এই যে দিনের পর দিন আমি কেবল অপেক্ষাই করছি, এটাই আমাকে বিশ্বাস করবার পক্ষে যথেষ্ট প্রমাণ? লোকে যা-ই বলুক, সত্যিই আমি ততোটা অসৎচরিত্র নই, কিন্তু আমারও তো রক্তমাংসের শরীর আছে একটা। প্রত্যেক দিন এই নিঃঝুম রাত্রির নিরালা নিভৃতে একান্ত কাছে ব'সে এক মুহূর্তের ভুলেও যে তোমাকে আমি স্পর্শ করি না সেটা—'

'চুপ করুন। চুপ করুন।' অসহ্যবোধে কানে আঙুল দিলো সুলেখা। তারপর দৌড়ে চ'লে এলো এদিকে, এই দেয়ালের জানালায়। একেবারে

শক্ত হ'য়ে পিছন ফিরে ঘাড় বেঁকিয়ে দাঁড়িয়ে রইলো তেজি ঘোড়ার মতো। ইচ্ছে করলো জানালার লোহাগুলো উপড়ে ফেলে দেয় দৈব-শক্তিতে। হায় রে! মনের সঙ্গে শরীর যদি একটুও সহযোগিতা করতো!

চুপ ক'রে তাকিয়ে থাকতে-থাকতে একসময়ে উঠলেন সুলতান-সাহেব, দুটি হাত পিছনে রেখে একটু ভাবলেন, ব্যাকুল পদক্ষেপে ছুটে এলেন এদিকের দেয়ালে, কিন্তু না, ইচ্ছাকে সংযত করলেন তিনি, অর্ধেক এসেই থামলেন, একটু হাঁপালেন, তারপর আবার ফিরলেন। ধীরে-ধীরে হেঁটে এলেন দরজার কাছে, ধীরে-ধীরে মিলিয়ে গেলেন পরদার ও-পিঠে। দু-হাতে মুখ ঢেকে ব'সে পড়লো সুলেখা, ফুলে-ফুলে কান্না আসতে লাগলো তার। কতোদিন পরে আজ সে তার মায়ের কথা শুনেছে, ভাইদের কথা শুনেছে, দুঃখের পাষাণ গ'লে গেছে। আজ আর ধৈর্য বাঁধ মানে না।

এর পরে পর-পর তিন দিন সুলতান-সাহেব সুলেখার মহলে এলেন না। তাতে অবিশ্যি ইতরবিশেষ হ'লো না কিছু। সুলেখার দিন তেমনিই কাটতে লাগলো। তেমনিই বিস্বাদ। তেমনিই বিরস। তেমনিই রাতের পর দিন আর দিনের পর রাত। একই তারে বাঁধা। সকালের লাল সূর্য কমলা-রং রোদ হ'য়ে ধীরে-ধীরে দুপুরের আকাশে বিলীন হয়, দুপুরের খাঁখাঁ আকাশ গড়িয়ে-গড়িয়ে সন্ধ্যার ধূসরে মিশে যায়। রাত্রির নিঃসঙ্গতা তেমনি ঘন, তেমনি গাঢ়। তবু থেকে-থেকে সুলেখার বুকের ভিতরে একটা আশার বিদ্যুৎ চমকে ওঠে। বারে-বারে মনে হয় এই বুঝি দেখা দিলো আলো, বুঝি বা এজন্যেই ব্যস্ত আছেন সুলতান-সাহেব। হঠাৎ এসে খবর দেবেন সব ব্যবস্থা ঠিক।

ঘর মুছতে-মুছতে ছোটো বাঁদি বললো, বড়ো মহলে নাকি ভীষণ

বিপদ। সাহেরবানু বাঁকা ঠোঁটে হাসলো, 'কর্তার কি অখন পরানের ডর আছে! রাংতার চশমা চোখে দিছে যে। গোটা দুনিয়াটাই অখন তেনার কাছে বিলকুল রঙিন। পরশু রাইত তিনটার সময় কী কাণ্ড। আমি ত দেইখা-শুইনা ডরে মরি। প্রথমে কি বুজজি নাকি? খ্যাযে দেখি শতে-শতে মাথা। বাইরের থন সব আনাইছে যে দাঙ্গা করনের লেইগা, সেইগুলির কি আর নবাব-সুবাব জ্ঞান আছে? আইয়া কয় যে বাড়ির মইধ্যে কাফের লুকাইয়া থুইছ, আমরা দেখুম। শহরে গুজব রটছে হুজুর নাকি কবে বোরকা পরাইয়া নিজে মটর চালাইয়া কোন-এক হিন্দু পরিবারকে হাওয়াই জাহাজে তুইলা দিয়া আইছে—'

চকিত হ'লো সুলেখা, 'কী! কী গুজব রটেছে?'

কানের কাছে মুখ আনলো সাহেরবানু, 'গুজবটা বৈন উড়াইয়া দেওয়নের কথা না। এই সাহেরবানুর বুদ্ধি বড়ো ধার, চক্ষু মেকুরের মতো অন্দকারে জলে। লুকাইলে কী অইব, দুই চক্ষের কিরা আমি যদি সাচা কথা না কইয়া থাকি। কতো বড়ো ঢেকি-ঢেকি দুইটা ছাওয়ালরে কর্তা মাইয়ালোক সাজাইয়া কেমন বোরকা পরাইয়া দিলেন। যেন দুইটা তক্তা। হাইস্যা আর বাঁচি না। নিজের চক্ষে দেখলাম ঘুলঘুলি দিয়া চুপি মাইরা।'

'আর— আর কী দেখলে সাহেরবানু?'

'সব কি বৈন কওন যায়? খ্যাযে জবেদার কানে উঠুক, তখন মরি আর কি। গোপন খবর ছড়াইতাছি বইলা অমনে গিয়া কান-ফুসকুরি দিবো না! আর আমাগো নবাব-সাহেবও তো সেই পদেরই কান-পাৎলা। শোনন মাত্র আস্তা মাটিতে পুঁইতা থুইবো।'

নাস্তা নিয়ে গম্ভীর মুখে ঘরে ঢুকলো জবেদা, সঙ্গে-সঙ্গে প্রায় কেঁপে উঠে থেমে গেলো সাহেরবানু, ঢোঁক গিলে গলার স্বর বদলে বললো,

'এই তো, কইতে-কইতেই জবেদা-দিদি আমাগো নাস্তা লইয়া আইছে। খাও বৈন খাও, মুখখান এক্কেরে শুকাইয়া গেছে।' তাড়াতাড়ি উঠে এটা-ওটা নাড়তে লাগলো সে। জবেদা ছুটি দিলো তাকে। তারপর নাস্তা রেখে আস্তে দরজাটা ভেজিয়ে দিলো।

খাবার বাসনগুলো ঠেলে দিলো স্থলেখা, 'আমি খাবো না।'

'কেন?'

'আমার খিদে নেই।'

'খিদে তো তোমার বাছা কোনো দিনই থাকে না। তাড়াতাড়ি খেয়ে নাও—' জবেদার মুখ আজ গম্ভীর, বিষণ্ন, চিন্তিত। চোখের ভারি পাতা দুটি যেন আরো ভারি হয়েছে, টলটলে চোখ আরো সজল।

একটু তাকিয়ে দেখলো স্থলেখা, জবেদা নত-মুখে রুপোর পট থেকে চা ঢেলে দিলো।

'শোনো,' চায়ের পেয়ালাটা স্থলেখার হাতে তুলে দিয়ে বললো, 'ক'দিন সাহেবের শরীর ভালো ছিলো না, তা ছাড়া নানারকম বিপদ-আপদেও উদ্‌ভ্রান্ত ছিলেন, তাই আসতে পারেননি। নিজের মহল থেকে এ-ক'দিন এক পা-ও নড়েননি। আজ এখুনি, আটটা সাড়ে-আটটার মধ্যে উনি একবার তোমার সঙ্গে দেখা করতে চান, তোমার কোনো অস্থবিধে হবে কিনা জিজ্ঞেস করেছেন।'

তিন দিন পরে মাত্র এই খবর! রাগে স্থলেখা টান হ'য়ে বসলো, 'বাধিত হলাম। কিন্তু আমার স্থবিধে-অস্থবিধের প্রতি তোমাদের নবাব-সাহেবের আবার এতো ভক্তি হ'লো কবে থেকে?'

জবেদা কঠিন চোখে তাকালো, 'বেইমানি কোরো না। তিনি তোমার কোনোই ক্ষতি করেননি।'

'ক্ষতি! ক্ষতি বলতে কতোখানি বোঝো? কতোটা ধারণায় আসে?'

'ছাখো, ঐ মানুষটাকে এই দুখানা হাতেই নেড়ে-চেড়ে আমি বড়ো করেছি, আর কিছু না-হোক, এটুকু অন্তত জানি, দিনে-রাত্রে অহরহ তুমি যার জীবননাশের চিন্তা করছো, সে একান্ত মনে তোমার ভালোটুকুই চেয়ে এসেছে। আর এটাও জানি, কারো কোনো মন্দ চিন্তা করবার মতো ছোটো দিল দিয়ে খোদা তাকে দুনিয়ায় পাঠাননি।' চাঁপার কুঁড়ির মতো আঙুল দুটি সে কপালে ছোঁয়ালো— 'নসিব, নসিব— সব নসিবের খেলা। নইলে এই দুর্মতি তার কেন হবে। কেন সে এমন ক'রে আপন সর্বনাশ আপনি ডেকে আনবে। কিসের অভাব ছিলো তার। কোন দিকে সে অযোগ্য। কী তার করতলগত ছিলো না এ-সংসারে।'

জবেদা স্নেহময়ী। জবেদা ধীর স্থির শান্ত। এ তিন মাসে সুলেখা তাকে অশান্ত হ'তে দেখেনি, উত্তেজিত হ'তে দেখেনি, কোনো কারণে এতোটুকু উঁচুতে উঠতে শোনেনি তার গলা। দিনরাত চব্বিশ ঘণ্টার মধ্যে নিয়ম ক'রে-ক'রে আরো চারজন পরিচারিকা থাকে বটে তার জন্য, কিন্তু জবেদা তার দিনরাতের। জবেদা সঙ্গী হ'য়ে থাকে, মা হ'য়ে থাকে, বন্ধু হ'য়ে থাকে। গল্প করে, সেলাই করে, ঘর গুছিয়ে দেয়। মন শান্ত করবার চেষ্টা করে নানা কথা ব'লে। চুল আঁচড়ে দেয়, তেল মাখিয়ে দেয়, স্নানে নিয়ে যায় গোসলখানায়। বলতে গেলে শিশুর মতো তাকে আগলে রাখে জবেদা। হয়তো বা ভালোওবাসে। আজকের এই উষ্ণতা তাই অবাক করলো সুলেখাকে। মুখের দিকে তাকিয়ে চুপ ক'রে রইলো সে।

জবেদাও চুপ করলো। তার সুর্মা-আঁকা বড়ো-বড়ো চোখের দৃষ্টি অপলক হ'লো সুলেখার মুখের উপর। এই বিশাল সবুজ-মহলের মাননীয়া অতিথিটির দিকে তাকিয়ে মনে পড়লো সাহেব ইঞ্জিনিয়র আনিয়ে সুলতানের আব্বাজান নবাব আখতার আমেদ যেদিন এ-বাড়ির নকশা আঁকালেন। উন্মনা ছেলেকে ঘরমুখো করবেন তিনি। শাদি দেবেন

ধুমধড়াক্কা ক'রে। পাঁচ মাইল জোড়া মিছিল বেরোবে। ঘোড়ার মিছিল, গাড়ির মিছিল, পদাতিকের মিছিল। সারা শহর সাজিয়ে দেবেন আলোক-মালায়। কাঙালিভোজন হবে এক মাস ধ'রে, এক মাস ধ'রে চলবে সেই উৎসব। এই নতুন মহলে উঠবে এসে নতুন মানুষ।

নবাববাড়িতে বহুদিন তেমন কোনো জৌলুসের উৎসব ঘটেনি, এবার তা পরিপূর্ণ মাত্রায় উসুল করতে হবে। আমির-ওমরাওর ঘরের সব গোলাপ-সুন্দরীদের সেরা সুন্দরীটিকে আনবেন ঘরে। অনেক বছর বিলেতে কাটিয়েছেন সুলতান, বিদেশিনীদের হার মানাতে পারে এমন রং না-আনলে চলবে কেন। দেশে-বিদেশে খোঁজ-খোঁজ রব উঠলো। শেষে ঘরের কোণে উত্তর-বাংলার নবাবের ঘরে পাওয়া গেলো উপযুক্ত পাত্রী। রূপগুণে সমতুল্য। নামেও জাহানারা, কাজেও জাহানারা। সুলতানের পাশে দাঁড়াবার যোগ্য বেগম। এ-বাড়ির বেগমরা কে-ই বা সুন্দরী নয়। সুলতানের মাকে অবিশ্যি জবেদা দেখেনি, কিন্তু শুনেছে, তিনি অলোক-সামান্যা রূপসী ছিলেন। সুলতানের নানি তো এই সেদিন মারা গেলেন, কী তাঁর রং ছিলো, তাকালে ঝলসে যায় চোখ। সুলতানের জন্যও যে তাই আসবে তা আর এমন বিচিত্র কী? কিন্তু একটু বিচিত্র হ'লো সকলকে হার মানাবার মতো রূপ নিয়ে হঠাৎ একদিন সশরীরে এসে হাজির হ'লো এই মেয়ে। উত্তর-বাংলার নবাব সপরিবারে বেড়াতে এসেছিলেন এ-শহরে, পূর্ব-বাংলার নবাবের নবাবোচিত আতিথেয়তার ত্রুটি হ'লো না, সেই সঙ্গে ছেলের বউও পছন্দ হ'য়ে গেলো। কে না পছন্দ করবে এই মেয়েকে? এতো রূপ কে কবে দেখেছে? আলোর মতো মানুষ। এলিয়ে বসেছিলো বাগানে, মাথায় স্বচ্ছ ওড়নার আবরণ, তার তলায় মুখখানা যেন এক টুকরো চাঁদ। জাফরান রঙের ঢোলা পাজামার উপরে চুমকিদার জামা, নিচের দিকে জরির চটি-পরা ছোট্টো দুখানা

খোলা পা। পাশে পাথরের বাসনে আপেল, নাশপাতি, নারেঙ্গি। সুলতানের আব্বাজান দেখে এসে এই বর্ণনা দিয়েছিলেন জবেদার কাছে। বলেছিলেন, 'ছেলে এবার আর না বলতে পারবে না।'

তখনই জবেদা বলেছিলো, 'বিয়ে ক'রে ছেলে তার সুন্দরী স্ত্রী নিয়ে মধুবাসর কোথায় যাপন করবে? সব কর্তাদেরই তো আলাদা মহল আছে, ওর জন্যেও হোক। নতুন মানুষ এসে নতুন বাড়িতে উঠুক।'

আমেদ-সাহেব একটু হেসেছিলেন, জবেদার দিকে চোখ তুলে তাকিয়ে নরম গলায় বলেছিলেন, 'আমি জানি সুলতানের আম্মা বেঁচে থাকলেও ছেলের জন্য ঠিক এই আবদারই তুলতেন।'

এ-কথায় বড়ো শরম লেগেছিলো জবেদার। এ-কথা বলবার সময় সুলতানের বাবার গলায় আবেগ ছিলো, স্নেহ ছিলো, মমতা ছিলো। আর ছিলো এই অযোগ্য হতভাগিনী জবেদাকে একটা মর্যাদা দেবার বিশেষ ভঙ্গি। মুখ নিচু ক'রে দাঁড়িয়ে ছিলো জবেদা।

একটু পরে আমেদ-সাহেব আবার বললেন, 'জবেদা, ছেলেকে তুমিই মানুষ করেছো, তোমারই সকলের চেয়ে বড়ো অধিকার। তোমার সাধ-আহ্লাদ আমি সবই মেটাতে চেষ্টা করবো। যা তুমি চাও, যে-রকম তোমার শখ, সব তেমন ক'রেই হবে।'

আর তারপরেই নবাববাড়ির বিশাল মাঠের এই ঝাউ আর ইয়ু-কেলিপটাসের লম্বা-লম্বা ছায়া-ঘেরা কোণটিতে গ'ড়ে উঠলো এই মর্মর-প্রাসাদ। সুলতানের বাসরঘর।

কিন্তু হ'লো না। কিছুই হ'লো না। রাজি হ'য়েও বিগড়ে গেলো ছেলে। মাঝখান থেকে অকারণে রঙিন কাচে ঘেরা এই দামি মহলটি তৈরি করার খাতে বৃষ্টির মতো ঝ'রে গেলো হাজার-হাজার টাকা। নবাবরা ব্যয়সংকোচ করতে জানেন না, বিলাসিতায় কার্পণ্য করা

তাঁদের বংশের ধারা নয়। দরাজ হাতে খরচ করেছিলেন আখতার আমেদ। নানা দেশ থেকে নানারকম জিনিস সংগ্রহ করেছিলেন মহলটিকে সর্বাঙ্গসুন্দর ক'রে তুলতে। কাঠের কাজ করবার জন্য সব চীনে মিস্ত্রিরা এসেছিলো, মারবেল এসেছিলো ইটালি থেকে, আয়না এসেছিলো বেলজিয়ম থেকে ; ঢাকাই ওস্তাগররা কতো মাথা খাটিয়ে তৈরি করেছিলো এর ছাতার মতো ছাদ আর তলায় আধতলা-সমান সব কলসি-পিলার বসিয়ে এর উঁচু ভিত। বাগান সাজাতে জাপানি বিশারদ পর্যন্ত আনানো হয়েছিলো। বাড়ি তো নয়, একখানা আঁকা ছবি। আর তার ভেতরে আসবাবপত্রেরই বা কী বাহার।

ঐ পর্যন্তই। দিনের পর দিন শুধু সেজে-গুজে নিঃসঙ্গ শূন্যকক্ষ হ'য়েই দাঁড়িয়ে রইলো সবুজ-মহল। দাঁড়ে আর পাখি বসলো না। কারো স্পর্শে ধন্য হ'লো না তার মারবেল পাথরের মসৃণ মেঝে। কারো সুমিষ্ট হাস্য-ধ্বনিতে মুখর হ'লো না ফ্রেসকো-আঁকা রঙিন দেয়াল। অতি যত্নে তৈরি স্নানশালার পরি-মুখী ফোয়ারা থেকে এতোদিন বৃথাই গোলাপগন্ধ জল উৎক্ষিপ্ত হ'লো। তার মর্মরখচিত শিলাসনে ব'সে কেউ তার ননীর মতো পা দুখানি ছড়িয়ে দিলো না উদাস আলস্যে, স্নানের আগে আঙুরগুচ্ছের মতো চুল খুলে দিয়ে কেউ আপন মনে আপন সুখে গজল গেয়ে উঠলো না।

সুলতান বললেন, 'ঘর চাবি-বন্ধ ক'রে রাখো।'

জবেদা বলেছিলো, 'তুমি নিজে থাকো না এখানে।'

সুলতান হেসেছিলেন। বলেছিলেন, 'থাকবার মতো সঙ্গী কই।'

'সে তো তোমার ইচ্ছার অধীন বাপজান।'

'ইচ্ছা! আমার ইচ্ছার কি ততো শক্তি? তুমি ভেবো না, উপযুক্ত মানুষ এলে নিজেই আমি তালা খুলে দেবো।'

এই কি তার উপযুক্ত মানুষ ? এরই জন্য শেষে তালা খুললো সে ? আর শেষে এরই জন্যে আজ প্রত্যেক মুহূর্তে তার জীবন-সংশয় ?

দীর্ঘশ্বাস ছাড়লো জবেদা। টেবিল থেকে খাবার বাসনগুলো সরিয়ে রাখলো, টুকটাক গুছিয়ে দিলো একটু, টান বিছানাটা আরো একটু টান করলো। সুলতান আসবেন, তারই জন্য সামান্য প্রস্তুতি। সুলেখার বাসি চুলে চিরুনি বুলোতে-বুলোতে বললো, 'তোমার বাবাকে আমি দেখেছি।' হঠাৎ বললো কথাটা, মনে প'ড়ে গেলো হঠাৎ।

'আমার বাবাকে ?' সাগ্রহে ঘুরে বসলো সুলেখা।

'খুব কম এসেছেন। তোমার দাদুর কোনো চিঠি কি খবর, এই ধরনের কোনো কাজেই হয়তো একবার কি দু-বার এসেছিলেন, কিন্তু তাঁকে মনে আছে আমার। বুড়ো নবাব আদর ক'রে নিজের অন্দরে নিয়ে এসেছিলেন, বুড়ি নানি তাঁকে বাপজান ব'লে সম্বোধন করেছিলেন, আর আমি ফল সাজিয়ে দিয়েছিলাম।'

'তারপর ?'

'সুলতানকে বোধ হয় ভালোবাসতেন খুব। এসেই তাঁর খোঁজ করলেন, কাছে ডেকে বসালেন, আদর করলেন—'

'তাঁর চেহারা মনে আছে তোমার ?'

'স্পষ্ট। এই তো সেদিনের কথা। তারপর হঠাৎ একদিন খবর পেলাম মারা গেছেন। নানির কোলে মুখ গুঁজে কেঁদেছিলো সুলতান। আলি-সাহেবও মারা গেছেন তার আগে, হয়তো সে-দুঃখটাই মনে প'ড়ে গিয়েছিলো। সুলতানের আব্বাজান তৎক্ষণাৎ দু-শো টাকার ভেট পাঠিয়ে দিলেন তোমাদের বাড়ি, পরের দিন নিজে গিয়ে নগদ টাকাও দিয়ে এলেন তোমার জ্যাঠামশায়ের কাছে।'

'টাকা!'

'তোমার জানবার কথা নয়, তুমি তখন ছোটো। তোমার মা নিশ্চয়ই জানেন। তাঁর জন্যেই দিয়েছিলেন। আমেদ-সাহেব সেদিন স্থলতানকেও সঙ্গে ক'রে নিয়ে যেতে চেয়েছিলেন, গেলো না সে। আমি জানতাম সে যাবে না। আমি জানতাম তার বালক বয়সের এমন কোনো দুঃস্বপ্ন আছে তোমাদের হিন্দু-বাড়ি সম্বন্ধে— ভবিষ্যৎ জীবনে যে-স্মৃতি তাকে অনেক যন্ত্রণার পাথরে নিয়ে গেছে। তাকে তোমরা অপমান করেছিলে। তার সেই বেদনা-ভরা মুখ আমি কোনোদিন ভুলবো না।'

'অপমান!'

'মনে ক'রে ত্মাখো তো, এমন কী ঘটনা ঘটেছিলো যার জন্য বাড়ি ফিরে এসে সে অমন পাগলের মতো লুটিয়ে প'ড়ে কেঁদেছিলো। আমি গায়ে মাথায় হাত বুলিয়ে জিজ্ঞেস করলাম, "কাঁদো কেন বাপ?" কিচ্ছু বললো না, মুখ তুললো না, খেলো না সেদিন। রাত্তিরে তখনো তার ঘরে, তার পাশের খাটে শুতাম আমি। নইলে সে ঘুমুতে পারতো না, ভয় পেতো। অনেক রাত্তিরে ফুঁপিয়ে-ফুঁপিয়ে বললো, "আমি কি কুত্তা, আমি ঘরে গেলেই সব নোংরা হ'য়ে যাবে, সব ফেলে দিতে হবে?" আর কেউ না-বুঝুক মায়ের কলিজা দিয়ে আমি তার দুঃখ বুঝেছিলাম। ঘটনাটাও আন্দাজ করতে পেরেছিলাম।'

স্থলেখা চোখ নামালো, হয়তো ঝাপসা ছবিটা মনে পড়লো তার।

'তা হ'লে ভেবে ত্মাখো তো, সেই দশ বছরের বালকের মনে যে-যন্ত্রণার আগুন তোমরা জালিয়েছিলে, তার ফল তুমি কতোটুকু ভোগ করছো? সেই বাড়ির মেয়ে তুমি, আশ্চর্য! তোমার জন্যই আবার পাগল হ'লো সে। শাদি করলো না, সংসার পাতলো না, সকলের মনে দাগা দিয়ে কিভাবে সে নষ্ট করলো জীবনটা। তার বাপ কতো দুঃখ নিয়ে মারা

গেলেন, সকলের মনের সব আশা-আনন্দ ভেঙে দিলো সে। আর এই বাড়ি— থাক সে-সব।'

একটু থামলো জবেদা। 'ওর বাপকে নিশ্চয়ই দেখেছো, সেবার কী না করলেন তিনি দাঙ্গা থামাবার জন্য। ইংরেজরা তলায়-তলায় বিষ ঢালে আর আমেদ-সাহেব রুখে-রুখে সভা ডাকেন। বুড়ো নবাবও ছিলেন তখন, পীস-কমিটি করলেন তিনি। সবই তো দেখেছি, সবই তো জানি। আর আজকের নবাব, কাজি স্থলতান আমেদ—'

পরদা সরিয়ে মমতাজ ঘরে এলো অসময়ে, ব্যস্ত গলায় বললো, 'নবাব আসছেন, তুমি বাইরে এসো জবেদাদিদি।'

'অ্যাঁ।' ফিরে তাকালো জবেদা, তারপর হঠাৎ আতঙ্কগ্রস্তের মতো স্থলেখার হাত দুটো চেপে ধ'রে ব্যাকুল হ'য়ে বললো, 'তুমি দয়া করো, তুমি তাকে বাঁচাও এই বিপদ থেকে, তার জ্ঞান নেই, বুদ্ধি নেই, ভালো-বাসায় উন্মাদ হ'য়ে গেছে সে। নিজের জীবনের উপর আর এতোটুকু মমতা নেই তার— আমি বলছি তার জীবন আজ বড়ো বিপন্ন—'

হাত ছাড়িয়ে নিলো স্থলেখা, প্রস্তুত হ'য়ে দাঁড়ালো।

সংযত হ'য়ে জবেদাও পিছিয়ে দাঁড়ালো কয়েক পা, দাঁত দিয়ে ঠোঁট কামড়ে চাপা উত্তেজিত গলায় ফিশফিশ করলো, 'এর জন্যে কাঁদতে হবে তোমাকে। আমি বলছি কাঁদতে হবে।'

॥ চার ॥

স্বভাবোচিত বিশিষ্ট ভঙ্গিতে ধীরে-ধীরে ঘরে ঢুকলেন স্থলতান। দিনের আলোয় দু-জনই দু-জনের কাছে এই প্রথম মুখোমুখি হ'লো। বেশভূষায় আজ দু-জনেই অপ্রস্তুত, অগোছালো। কয়েকটা মুহূর্ত নিঃশব্দে গড়িয়ে

গেলো। সুলেখার দিকে তাকিয়ে সুলতান-সাহেব আস্তে বললেন, 'বিরক্ত করলাম ?'

'না।'

'কী করছিলে ?'

'কিছু না।'

'সারা দিন তুমি কী করো, সুলেখা ?'

'হিসেব রাখিনি, বলেন তো লিখে রাখবো।'

সুলতান হাসলেন। 'আজকের সকালটা খুব সুন্দর, না ?'

'বোধ হয়।'

'তোমার ঘরটা আলোয় ভ'রে গেছে, চমৎকার রোদ এসেছে।'

'আমার ঘর নয়, আপনার।'

'আমি তো কোনোদিন থাকিনি এ-ঘরে, এ-ঘরে আমার এই প্রথম সকাল।'

'আর-কোনো জরুরি কথা আছে কি ?'

'ছিলো, কিন্তু এই মুহূর্তে বলতে ইচ্ছে করছে না।'

'আপনার মর্জি।'

'সুলেখা।'

'বলুন।'

'এ তিন দিন তুমি খুব শান্তিতে ছিলে, না ?'

সুলেখা জবাব দিলো না।

'আশা করি ভালো আছো ?'

সুলেখা চুপ।

'বসতে পারি ?'

'নিশ্চয়ই।'

'যে-কথা বলতে এসেছিলাম, তা হ'লে সে-কথাটাই শোনো।'

'বলুন।'

'দাঁড়িয়েই থাকবে?'

'ঠিক আছি।'

'যদি বলি আজ সমস্ত দিন আমি এখানে থাকবো, কী করবে?'

'আপনি যা বলবেন।'

'তা হ'লে বোসো। দাঁড়িয়ে থাকার একটা বিশেষ অর্থ আছে জানো তো? ওটা অতিথিকে বিদায় দেবার একটা ভঙ্গি।'

'আপনি তো অতিথি নন।'

'কী তবে?'

'আপনি গৃহস্বামী। আপনিই এ-বাড়ির প্রভু।'

'বাড়ি তো তোমার।'

'আমার?'

'তোমার আগে এই নতুন মহলে আর কেউ বাস করেনি, আমিও না। তোমার পরেও নিশ্চয় কেউ করবে না।'

'আপনার বিনয় আপনারই যোগ্য।'

'বিনয় নয় সুলেখা, বিনয় নয়। এ আমার একান্ত সত্য। কেন তুমি কোনো কথা বোঝো না।' বলতে-বলতে ঈষৎ উত্তেজিত হ'য়ে পড়লেন সুলতান-সাহেব, তক্ষুনি শান্ত হলেন। সহাস্যে বললেন, 'সব সময়েই আমার উপর তুমি রেগে থাকো। কেন?'

'না, রাগ কিসের।'

'ভেবো না, আর মাত্র কয়েকটা ঘণ্টা, তারপরেই তোমার সকল দুঃখের অবসান হবে।'

সুলেখা চকিতে তাকালো একবার।

'সব খবরই সংগ্রহ ক'রে এনেছি, আর সে-খবর দেবার জন্যেই অসময়ে বিরক্ত করতে এলাম তোমাকে।'

'খবর! কী খবর?'

'তোমার মায়ের খবর।'

'মা!'

'তুমি কি সত্যিই সুখী হও, যদি আজই তোমাকে তাঁর কাছে পাঠিয়ে দেবার ব্যবস্থা করি।'

'আজ?' সুলেখার দুই চোখে তারা ফুটে উঠলো।

সোফার উপর ন'ড়ে-চ'ড়ে বসলেন সুলতান-সাহেব, বাইরের দিকে তাকিয়ে নিজের মধ্যেই নিজে নিমগ্ন হ'য়ে রইলেন। চড়া রোদের একটা মোটা অংশ জানালা দিয়ে ঘরে এসে লুটিয়েছে, মাথায় মুখে কাঁধে এলিয়ে আছে তার তাপ। কপালটা ঘেমে উঠলো। অন্যমনস্কভাবে হাতটা বাড়ালেন তিনি, জানালার দিকে পৌঁছলো না। কী ভেবে সুলেখা এগিয়ে এসে বন্ধ ক'রে দিলো পাট দুটো।

'অনেক ধন্যবাদ।' মস্ত রুমাল দিয়ে মুখ মুছলেন সুলতান-সাহেব। হাসলেন একটু, 'এতো দয়া আমি আশা করিনি। যাক গে, শোনো, কলকাতা লোক পাঠিয়েছিলাম।'

আশায় উদ্গ্রীব হ'য়ে সুলেখা বললো, 'কেন?'

'তোমার মায়ের খোঁজ আনবার জন্য।'

'পাওয়া গেলো?'

'হ্যাঁ। ওঁরা বেশ ভালোভাবেই পৌঁছেছিলেন, ভালোও আছেন। তোমার কোনো আত্মীয়, কী যেন নাম—' সুলতান-সাহেব পকেটে হাত দিয়ে এক টুকরো কাগজ বার করলেন, 'ত্যাখো তো চেনো নাকি। এই ভদ্রলোকের বাড়িতে ওঁরা আছেন।'

থরোথরো আঙুলে হাত বাড়িয়ে কাগজের টুকরোটা নিয়ে চোখের কাছে ধ'রে রইলো স্থলেখা, কতোক্ষণ পর্যন্ত একটা কথা বেরুলো না গলা দিয়ে, রুদ্ধস্বরে বললো, 'হ্যাঁ, চিনি। খুব চিনি। আমার দাদামশাই। আমার মায়ের কাকা—'

একটু চুপচাপ।

'তা হ'লে যাবে ?'

'দয়া ক'রে—'

'উহ্—' বাঁ হাতের সঞ্চালনে স্থলতান-সাহেব থামিয়ে দিলেন স্থলেখাকে, 'ও-শব্দটা আর উচ্চারণ কোরো না, বড়ো মেকি শোনায়।'

চুপ করলো স্থলেখা।

'আসলে যাবার অনেক অস্থবিধে আছে।'

'কী অস্থবিধে ?'

'এই মুহূর্তে আমার পক্ষে যাওয়াটা হয়তো—'

'আপনি কি আমার সঙ্গে যাবার কথা ভাবছেন ?'

'তুমি কি একা যাবার কথা ভাবছো ?'

'তা ছাড়া কী ?'

'পাগল !'

'আমার কোনো ভয় নেই, আমি ঠিক চ'লে যেতে পারবো।'

'আমি যেতে দিতে পারবো না স্থলেখা।'

'তাই বলুন।'

'আমার সব তুমি কেড়ে নিতে পারো, ভাবনাটা তো পারো না।'

'ওটা ছল।'

'হয়তো।'

'আমি মূঢ়ের মতো আপনার কথায় বিশ্বাস করেছিলাম।'

'হয়তো।'

হনহন ক'রে স্থলেখা ঘরের এই প্রান্ত থেকে ঐ প্রান্তে চ'লে গেলো।

'শোনো।'

'বলবার কথা আপনার কখনোই শেষ হবে না; কিন্তু শোনবার ধৈর্যটা আমার অসীম নয়।'

'রাগ কোরো না, এটা রাগের সময় নয়। তুমি জানো না—'

'থাক, থাক—'

'আমি সত্যি বলছি এখন আমার যাওয়াটা যদি নেহাৎই—'

স্থলেখা দু-হাতে কান চেপে ধ'রে মাথা ঝাঁকালো।

সেদিকে তাকিয়ে মেঘ ছেয়ে এলো স্থলতানের চোখে। চুপ ক'রে থেকে বললেন, 'ঠিক আছে, আমি আজই নিয়ে যাবো তোমাকে। পারলে এই মুহূর্তেই রওনা হতাম কিন্তু দিনের বেলা কোনোরকমেই সম্ভব নয়। আর কয়েকটা ঘণ্টা তুমি ধৈর্য ধ'রে থাকো স্থলেখা।' স্থলতান-সাহেব দীর্ঘশ্বাস চাপলেন।

স্থলেখার চোখ দুটো বড়ো-বড়ো হ'য়ে উঠলো, 'আজ! আজ রাত্তিরে? সত্যি?'

'সত্যি। সত্যিই এতোদিনে তোমার দুঃখের অবসান হবে।'

'স্থলতান-সাহেব, কী ব'লে আপনাকে কৃতজ্ঞতা জানাবো।'

'কৃতজ্ঞতা? বটে!'

'আমি অনেক সময় অনেক কঠিন কথা বলেছি—'

'আল্লার মর্জি, যার যা পাওনা থাকে—' স্থলতান-সাহেব উঠে দাঁড়ালেন, 'আর কয়েক ঘণ্টা মাত্র আমার সবুজ-মহল আলো ক'রে আছো তুমি। অনেক কষ্ট পেলে। যতো রাগই থাক, হয়তো কোনো-একদিন

ক্ষমা করতে পারবে। যাক গে, অসময়ে আর তোমাকে বিরক্ত করবো না—' এক পা এগুলেন তিনি।

স্থলেখাও এক পা এগুলো, 'তা হ'লে—'

'প্রস্তুত থেকো সন্ধ্যাবেলা, যে-কোনো সময়ে ডেকে নেবো।'

'এখুনি যাচ্ছেন?'

'আর কী, কথা তো ফুরিয়ে গেলো।'

'কেন, বসুন না।' একটুখানি হাসলো স্থলেখা।

তার হাসিমুখের দিকে তাকিয়ে স্থলতান-সাহেব অভিভূত হলেন। চোখ নামিয়ে নিয়ে চুপ ক'রে দাঁড়ালেন একটু।

এই মুহূর্তে মেজাজ বদলে গেছে স্থলেখার। স্থলতানের উসকোখুসকো উদ্‌ভ্রান্ত চেহারার দিকে তাকিয়ে কেমন একটু মমতাই বোধ করলো মনে-মনে। নরম গলায় আলাপ করলো একটু, 'শুনলাম, কী সব গোলমাল হচ্ছে—'

'তা হচ্ছে।'

'আশা করি এবার মিটে যাবে সব।'

'আশা করি।'

'আমি গেলে আপনার সব বিপদ কেটে যাবে।'

'আমার বিপদ কাটুক এটা তুমি কখন থেকে চাইছো?'

'আমি আপনার অমঙ্গল চাই না।'

'এতো বড়ো মিথ্যেটা এতো অনায়াসে উচ্চারণ করলে?'

'মিথ্যে নয়।'

'নয়?'

'যখন মিথ্যে ছিলো তখন উচ্চারণ করিনি। আজ আমি কৃতজ্ঞ।'

'আবার কৃতজ্ঞতা! ভালো।' স্থলতান-সাহেবের চোখের কোলটা

হাসির আভায় টোল খেলো, হেঁটে চ'লে গেলেন দরজার কাছে, শাদা পরিপুষ্ট আঙুল ক'টি গভীর নীল পরদার উপর আলতোভাবে ছুঁইয়ে রেখে ফিরে দাঁড়ালেন, 'তোমার জগৎটা দেখছি ধন্যবাদে আর কৃতজ্ঞতায় ঠাসা। ও-সব জঞ্জাল একটু সরিয়ে ফেলো না, আর-একটু গভীরে ছাখো না তাকিয়ে।'

'তা হ'লে সন্ধ্যাবেলা—' অস্থির গলা সুলেখার।

বেদনার্দ্র দৃষ্টিতে তাকিয়ে থেকে সুলতান-সাহেব যেন সস্নেহে লেহন করলেন সুলেখার মাথা, মুখ, চোখের বড়ো-বড়ো পল্লব। তারপর বেরিয়ে যেতে-যেতে অস্ফুটে বললেন, 'হ্যাঁ, সন্ধ্যাবেলা।'

মোটা পরদাটা অল্প একটু নড়লো। আবার ঝুলে রইলো স্থির হ'য়ে। সুলতানের পায়ের মৃদু শব্দ মিলিয়ে গেলো ধীরে-ধীরে। ঘরের মাঝখানে দাঁড়িয়ে অনেকক্ষণ সেদিকে তাকিয়ে রইলো সুলেখা। অনুমান করতে চেষ্টা করলো সুলতান-সাহেব এখনো আধতলা-সমান-উঁচু সিঁড়িগুলো নামছেন অথবা নেমে লাল-সুরকি-ঢালা রাস্তায় পড়েছেন। এখন কোথায় যাবেন? আসান মঞ্জিলে! সেই ফরাশ-ঢালা নিজের বৈঠকখানায়! এখানকার এই বিস্তীর্ণ মাঠে সবসুদ্ধ ওঁদের ক'টা বাড়ি? কোন বাড়িটায় ইনি থাকেন? কোন ঘরে? সে-ঘর কেমন? লোকটি তো বিয়ে করেননি, মা-ও নেই, কে আছে? জবেদা? জবেদা-দাসী? জবেদা-দাসীই কি ওঁর একমাত্র ভাববার জন? তাই তো মনে হয়। দাসী কে বলে তাকে, মায়ের চেয়েও বাড়া। এখন গিয়ে কী করবেন সুলতান-সাহেব? তার যাওয়া বিষয়ে পরামর্শ করবেন কারো সঙ্গে? কার সঙ্গে? সে-ও কি ঐ জবেদা? স্ত্রী না-হয় না-ই রইলো, তা ব'লে কি আর স্ত্রীলোকও নেই? নেই আবার! নিশ্চয়ই আছে। কোথায় আছে? তাকে কোথায়

রেখেছেন? এইরকম আরো একটি সবুজ-মহল আছে হয়তো, হয়তো তাকেও বলেছেন সেই মহলে সে-ই প্রথম, সে-ই শেষ। একই কথা এঁরা কতোবার কতোজনকে বলেন নিজেরাই কি জানেন? তা হোক, আজ আর সুলতানকে কোনো কারণেই কোনো দোষ দেবে না স্বলেখা। তার এতোদিনের বসবাসে সত্যিই তো মানুষটি তার কোনো ক্ষতি করেননি, তার জন্য ভালো ছাড়া মন্দ ভাবেননি, এমনকি তার মাকে আর ভাইদের—

এক তোড়া টকটকে গোলাপ নিয়ে ছোটো বাঁদি ঘরে ঢুকলো। সেদিকে তাকিয়ে খুশি হ'য়ে উঠলো স্বলেখা। কী স্বন্দর ফুল! আর কতো! এতো গোলাপ একসঙ্গে শুধু নবাববাড়ির বাগানেই সম্ভব। তার খুশি দেখে ছোটো বাঁদি অবাক হ'লো।

জবেদাও অবাক হ'লো বৈকি। আজ স্বলেখা স্নান করলো ভালো ক'রে, খেলো ভালো ক'রে, খেয়ে উঠে গল্প করলো পর্যন্ত। রোজকার মতো শক্ত হ'য়ে মেঝেতে ব'সেই দিন কাটালো না, প্রসন্ন চিত্তে আরাম ক'রে গড়িয়ে নিলো বিছানায়। একটুখানি ঘুমিয়েও নিলো। যখন উঠলো, অপরাহ্ণ নেমেছে। বেলাটা অনুভব করবার জন্য মাথার কাছের জানালাটা দিয়ে তাকালো বাইরে, তাকিয়েই আর চোখ ফিরলো না তার। বাগান-ভরা অজস্র ফুলের সম্ভার, অজস্র রঙের ধাঁধা। তার সঙ্গে প্রজাপতির রং মিলেছে। লাল নীল বেগনি সবুজ হলুদ গোলাপি— রং, রং আর রং। যতোদূর চোখ চলে শুধু রঙের বাহার, রঙের ঢেউ। কী আশ্চর্য! এই বাগান এতোদিন সে দেখেনি? বাগান-ঘেরা এই বাড়ির শোভা এতো-দিন চোখে পড়েনি তার? অথচ এই বাগানের কতো নাম শহরে। রাস্তা দিয়ে যেতে-যেতে দেয়ালের ফোকরে চোখ ঢুকিয়ে লোকেরা এই বাগান দেখতে চেষ্টা করে। জানালার আধ-ভেজানো পাট দুটো ভালো

ক'রে খুলে দিয়ে তাকালো স্থলেখা। ঘোরানো গোল বারান্দার কোণে-কোণে পাতাবাহারের ঝাড়। এমন বাহারের পাতাই কি কোনোদিন দেখেছে কেউ ? জল দেয়া শুরু হয়েছে, সোঁদা-সোঁদা গন্ধ উঠছে সারা দিনের তাতানো মাটির বুক থেকে। ফুল-পাতা ভিজে টুপটুপ। আড়মোড়া ভেঙে খাট থেকে নামলো সে। এক-বিঘৎ-উঁচু পারস্য-গালিচার নরমে ডুবে গেলো পা। কী কোমল! কী সুখস্পর্শ! দেখতেই বা কী সুন্দর! গালিচাটাও কি আজ সে নতুন দেখলো নাকি ? ধীরে-ধীরে ঘরের সমস্ত কিছুর দিকেই নজর পড়লো তার। চিরদিন শুনে এসেছে নবাবগঞ্জের নবাবরা নবাবই বটে। বিলাসিতায় তাদের জুড়ি নেই। তারা সভ্য, শিক্ষিত, রুচিবান। দেশবিদেশের সব মূল্যবান সংগ্রহ আছে তাদের প্রাসাদে। তাদের থাকা-খাওয়া রীতিনীতির মধ্যে সব দেশের সংমিশ্রণ। যেখানকার যা ভালো, সব তারা নিয়েছে। হয়তো সত্য কথাই। সত্যই হয়তো নবাবগঞ্জের নবাববাড়ি একটা দেখবার মতো ব্যাপার। কতো বিদেশী ভ্রমণকারী আসে এখানে, শুধু এই বাড়িটা দেখতেই আসে। কতো প্রশংসা করে, কাগজে ছবি বেরোয়। কিন্তু নবাবগঞ্জবাসীরা বোধ হয় কোনোদিন কোনো কৌতূহল বোধ করে না। এতো কাছে ব'লেই কি করে না ? আপন মনে হয় ব'লেই কি করে না ? কে জানে। এ-বাড়িতে ঢুকতে গেলে অনুমতি লাগে, পরিচয়পত্র লাগে। ঠিক জনসাধারণের অধিগম্য নয় এ-বাড়ি। তাই জনসাধারণের হয়তো উৎসাহ নেই। কেবল বাইরের দিকের ছোট্টো চিড়িয়াখানাটায়, যেখানে অবাধ স্বাধীনতা সেখানেই ভিড় করে। তার নিজের কি কোনোদিন কৌতূহল ছিলো ? খুব ছোটোবেলায়, যখন সে এই স্থলেখা ছিলো না, যখন বালক সুলতান এই সুলতান আমেদে পরিণত হয়নি, হয়তো তখন ছিলো। তারপর সেই কৌতূহলই একমাত্র সুলতান আমেদের বুকের রক্ত দেখার ইচ্ছায়

সন্নিবিষ্ট হয়েছিলো। ঠোঁটের কোণ আপনা থেকেই হাসিতে বেঁকলো সুলেখার। মনে হ'লো সব যেন পূর্বজন্মের কথা। এ-জন্মের কথা শুধু আজ সন্ধ্যাবেলা কলকাতা যাওয়া।

দাদু বেঁচে থাকতে ঠাকুমা কিন্তু অনেকবার বলেছেন, 'নবাববাড়ি দেখাবে না ? শুনেছি ওদের ওখানে গজদন্তের পাটি আছে, শীতলপাটির দোতলা বাড়ি আছে, খড়ে-ছাওয়া ময়ূর-বেড়ানো কুটির আছে, কৃত্রিম হ্রদ, ঝরনা, ইন্দ্রপুরীতুল্য সব মহল, মণিমুক্তাখচিত সিংহাসন, আরো কতো কী।'

সুলেখাকে যেটা সবচেয়ে বেশি আকর্ষণ করতো সেটা ওদের ঝিনুকে-ভরা এগারো হাত শাড়ি।

দাদু বলতেন, 'কিসের। যতো সব বাজে কথা।'

ঠাকুমা বলতেন, 'তোমার তো কেবল না নিয়ে যাবার অছিলা। এই নেই, ওই নেই, সেই নেই। যদি কিছুই নেই তবে দেশ-দেশান্তর থেকে লোকগুলো কি ভেরেণ্ডা ভাজতে আসে ?'

দাদু হাসতেন, মাথা নাড়তেন, খ্যাপাতেন। শেষে বলতেন, 'দেখাবো, দেখাবো, সবই দেখাবো। আমিও পালিয়ে যাচ্ছি না, নবাববাড়িও পালিয়ে যাচ্ছে না। গজদন্তের পাটি, শীতলপাটির দোতলা, ঝিনুকে-ভরা এগারো হাত কাপড় কিছুই বাকি রাখবো না দেখাতে।'

মুখ বেঁকিয়েছেন ঠাকুমা, 'এ তো সেই সত্যিকাল থেকেই শুনছি।'

'আমরা কি টুরিস্ট ?' দাদুর চোখে অবজ্ঞা ঝ'রে পড়েছে, 'আমরা এই শহরেরই মানুষ, আমাদেরই জিনিস, দেখলেই হ'লো একদিন। অতো আদেখলেপনায় আমাদের দরকার কী ?'

সেই কথাটাই কায়েমি হ'য়ে থেকেছে দিনের পর দিন, বছরের পর

বছর। যেহেতু আমরা একই শহরের মানুষ, যেহেতু এই নবাববাড়িকে আমরা একাত্ম বোধ করি, আর যেহেতু যখন খুশি তখন যেতে পারি সেজন্যেই আর কোনোদিন দেখা হ'য়ে ওঠেনি। ঠাকুমাও দেখেননি, জ্যাঠাইমাও দেখেননি, মা-ও দেখেননি, সে-ও দেখেনি। দাদুই কি দেখেছেন? শত-সহস্রবার কতো কারণে তাঁকে ঢুকতে হয়েছে নবাব-বাড়ির ফটকের মধ্যে, ঐ পর্যন্তই, দেখেননি কিছু।

তারপর এই নতুন হল-ঘর। কারুকার্যখচিত এই ঘরটিরও অনেক খ্যাতি শুনেছে সুলেখা। এই শহরের সবাই শুনেছে। সবাই জানতো বড়ো ধুমধড়াক্কা ক'রে আমেদ-সাহেব শাদি দিচ্ছেন তার বংশের একমাত্র প্রদীপটিকে। দেশবিদেশ থেকে কারিগর আনিয়েছেন নতুন বেগমের জন্য নতুন মহল গড়াতে। যখন তৈরি হচ্ছিলো, তার শোরগোলও বড়ো কম ছিলো না। তখন আর-একবার কথা উঠেছিলো নবাববাড়ি দেখার। জ্যাঠামশায় ঠিক দাদুর মতো সুরেই বলেছিলেন, 'হবে, হবে, ব্যস্ত কী অতো।' কিন্তু হয়নি।

হেঁটে সুলেখা ঘরটার এ-মাথা থেকে ও-মাথায় গেলো। এক প্রান্তে দাঁড়িয়ে অপর প্রান্তে তাকিয়ে আয়তনটা অনুমান করবার চেষ্টা করলো। ফ্রেসকো-আঁকা দেয়ালটা দেখলো। মহম্মদের কোনো উপদেশমূলক গল্পের ইশারা। গালিচার প্রান্ত ঘিরে গাঢ় লাল রঙের বর্ডারের পরেই দুধের মতো শাদা শ্বেতপাথরের মেঝে। ঠাণ্ডা। শীতল। শান্ত। দূরে দাঁড়িয়ে বুক-সমান-উঁচু খাট, খাটের তিন ধাপ লাক্ষার লাল প্রলেপ-লাগানো সিঁড়ি, সিঁড়ি দিয়ে উঠে একরাশ জুঁই ফুলের মতো বিছানাটা দেখলো। এইমাত্র ঐ বিছানা থেকে উঠে এসেছে সে। তারই বিছানা, তারই জন্য এই আয়োজন। নবাববাড়ি, নবাবের মতোই আতিথেয়তা। খুঁত নেই, ত্রুটি নেই, আলস্য অমনোযোগ কিছু নেই। কিন্তু কার ঘরে

কে অতিথি। বেচারা স্থলতান। ভদ্রলোক বিয়ে করলেন না কেন? বেগম-সাহেবাকে নিয়ে দিব্যি স্থখে থাকতে পারতেন এই ঘরে। যা-ই হোক, ভদ্র আছেন। আচার ব্যবহার সভ্যতা— আর— আর— এইখানে এসে ভাবনাটা থামলো স্থলেখার। সততা কথাটা মুখে এসে গিয়েছিলো, কিন্তু সেটা কি সত্যি? ততোটা বলা চলে কি? আজ বিদায়ের দিনে মনটা নরম আছে ব'লে কি এতো বেশি ক'রে ভাবা উচিত?

টেবিলের কাছটায় এগিয়ে এসে চেয়ারে বসলো। কয়েকখানা বই। একা থাকার সঙ্গী হিসেবে স্থলতান-সাহেব নিজেই সাজিয়ে রেখে গেছেন টেবিলে। স্থলেখা আজ পর্যন্ত ছোঁয়নি। কেন ছোঁয়নি? ঘেন্না করেছে? স্থলতান-সাহেব রেখে গেছেন ব'লে ঘেন্না করেছে? বই তো অন্যের লেখা, তাতে স্থলতানের কী? এটা বড়ো বাড়াবাড়ি। ঘুরিয়ে-ফিরিয়ে বইগুলো পড়লে, তবু তো কতোখানি সময় সে পবিত্র চিত্তে কাটাতে পারতো। বাবা বলতেন বই-ই হচ্ছে শ্রেষ্ঠ আত্মীয়, যার সঙ্গে কোনোদিন ঝগড়া হয় না, কোনোদিন মনোমালিন্য হয় না। যখন যেভাবে যেখানেই থাকো, কয়েকখানা বই থাকলেই সব দুঃখের অবসান। আর সেই বই স্থলেখা একটা তুচ্ছ কারণে ছুঁয়ে দেখেনি। হাত বাড়িয়ে এতোদিনে বইগুলো খুলে দেখলো সে। গন্ধ নিলো। নতুন বইয়ের গন্ধের মতো আর-কিছু না। টেবিলে আরো আছে। চিঠি লেখার বিলিতি প্যাড আছে একটি, খাম আছে হাতির দাঁতের ছোট্টো র‍্যাক-স্টেশনারিতে। টুকটুকে রঙের একটি ফাউণ্টেন পেনও অপেক্ষা করছে শুয়ে থেকে। ফাউণ্টেন পেনটা খুলে হিজিবিজি কাটলো একটু।

জবেদা এলো এবার, পিছনে সাহেরবানু। দু-জনে চায়ের সরঞ্জাম নিয়ে এসেছে। একজনের খাবার দু-জনে ব'য়ে এনেছে। ভালো। ক'টা

বাজলো ? চারটে-তিরিশ। এ-বাড়ির সব কাঁটায়-কাঁটায়। চা আনাতেই বোঝা গেছে সময়টা কতো। কিন্তু আজো কি ওরা নিয়মের ব্যতিক্রম করবে না কিছু ? আজকের দিনটিও কি ওরা অন্য দিনগুলোর সঙ্গে মিলিয়ে দিতে চায় ? তাই তো ! এই তো জবেদা ঠিক তেমনি ক'রেই খাবার সাজিয়ে দিচ্ছে, তেমনি ক'রেই চা ঢালছে রুপোর পট থেকে।

সাহেরবান্থর চোখে তেমনি কুটিল হাসি, জবেদার মুখে তেমনি মোলায়েম কথা। একটু কেবল বিষণ্ণ, উদ্বিগ্ন। উদ্বেগটা বিষণ্ণতার চেয়ে বেশি। খুব বেশি। এতো কি ভাবছে জবেদা ? মায়ের চেয়ে মাসির দরদ বেশি নাকি ? প্রবাদটা তা হ'লে মিথ্যে নয় ?

বিকেল নামলো মাঠে। রোজের মতোই কাঁচা রক্ত ছড়িয়ে লাল গোল বলের মতো সূর্যটা নেমে যাচ্ছে দূরে অশথগাছটার আড়ালে। স্থলেখার গা ধোবার সময় হ'লো। সাহেরবান্থ স্নানশালার ফোয়ারামুখ খুলে দিলো, স্থগন্ধ ছড়িয়ে, সাজ-সরঞ্জাম ঠিক ক'রে তাগাদা দিলো তাকে। চুল ভিজিয়ে স্নান ক'রে এলো স্থলেখা, মস্ত হল-ঘরের এই কোণে, মারবেল মেঝেতে লাল টুকটুকে মখমল-মোড়া গোল আর নিচু আসনটিতে বসলো চুল ছড়িয়ে, রুপোর ঝালিতে চুল বাঁধার আয়োজন, বাটিতে গন্ধতেল। সেই তেল জবেদা আস্তে-আস্তে বুলিয়ে দিচ্ছে চুলে, স্থবাসে ঘরের বাতাস মদির হ'য়ে উঠেছে। সোনা-বাঁধানো চিরুনির নরম দাঁতে নরম ক'রে জট ছাড়িয়ে বেণী পাকিয়ে দিচ্ছে চুলে। খাটের উপর মূল্যবান শাড়ি জামা গয়না নিয়ে রুপোর ট্রে চুপচাপ প'ড়ে আছে বিছানায়।

সব রোজকার মতো। একটুও তো তফাৎ নেই। তা কেমন ক'রে হয় ? কে জানে, হয়তো এক্ষুনি ঝাড়গুলোর ফোকরে-ফোকরে মোমের আলো জ্ব'লে উঠবে। জবেদা বলবে, 'একটু হাসো, চুপ ক'রে বোসো,

এক্ষুনি সুলতান আসবেন।' বলবে, 'বুনোপনা কোরো না। এ তো সুলতানের নেকনজর নয়, এর নাম প্রণয়। প্রেমই জীবন, প্রেমই প্রাণ, প্রেমই সত্য। যার হৃদয়ে সেই প্রেম জাগে সে-ও ধন্য, যার জন্য জাগে সে-ও ধন্য। প্রেমের জাত নেই, মান নেই, ধর্ম নেই, বিবেক নেই। প্রেম অবুঝ, অন্ধ। তুমি পেয়েছো, নাও। মন খারাপ ক'রে থেকো না।' বইয়ের মতো এ-কথাগুলো মুখস্থ জবেদার। তিন মাসে তিন তিরিশে অন্তত নব্বুইবার এই বক্তৃতা শুনেছে সুলেখা। জবেদা যেন পাদ্রি-সাহেব! সুলতানের এজেন্ট! সহসা সারা অন্তর তার সংশয়ে আচ্ছন্ন হ'য়ে উঠলো। যদি সবই তেমনি রইলো, রোজকার মতো খেলো, গা ধুলো, সাজতে বসলো তবে আর যাবার প্রশ্ন রইলো কই? আজ যে সে যাবে তা কি এরা জানে না? জানলে কি সব-কিছু অন্যরকম হ'য়ে যেতো না? কিছু কি ওলটপালট হ'তো না? আসলে সব মিথ্যা। সব ফাঁকি।

বেলা চারটের ভালো-লাগা বেলা পাঁচটার প্রান্তে এসে সভয়ে চমকে উঠলো। নিঃসন্দেহে মনে হ'লো, সুলতান-সাহেবের অগণিত কূট চক্রান্তের মধ্যে এটিও আর-একটি। সঙ্গে-সঙ্গে ছিটকে উঠে দাঁড়ালো সে, জবেদাকে ঠেলে দিয়ে খুলে ফেললো চুল, ধাক্কা দিয়ে ছিটিয়ে দিলো সব প্রসাধন-সামগ্রী, বড়ো-বড়ো পা ফেলে চ'লে এলো দরজার কাছে।

অবাক হ'য়ে মুখের দিকে তাকালো জবেদা। তাকিয়েই রইলো। তারপর আবার ধীরে-ধীরে গুছিয়ে নিলো সব। হাত বাড়িয়ে বললো, 'এসো।'

'না।'

'কেন?'

'ভালো লাগে না।'

'সাজতে ভালো লাগে না?'

'না।'

'আমার ভালো লাগে তোমাকে সাজাতে।'

'তোমাদের ভালো লাগা মন্দ লাগার সঙ্গে আমার কী সম্পর্ক!'

'নেই?'

'কখনোই না।'

'তবে থাক।' জবেদাও উঠে দাঁড়ালো, রেখে দিলো জিনিসপত্র। শাড়িটা হাতে নিয়ে বললো, 'নতুন শাড়ি, সুলতান পাঠিয়ে দিয়েছেন, বিশেষভাবে অনুরোধ করেছেন আজ এটা পরবার জন্য।'

তীব্র দৃষ্টিতে বহুমূল্য ঢাকাই শাড়িখানার দিকে তাকালো সুলেখা। টুকটুক করছে রং, সারা গায়ে রুপোলি জরির ঘেঁষাঘেঁষি তারা-বুটি, লতাপাড়ের ছোটো ফুলগুলো সাচ্চা সোনায় যেন জ্বলছে। তাকালে চোখ ফেরানো যায় না।

নিস্তাপ গলায় জবেদা আবার বললো, 'বাড়িতে তাঁতি বসিয়ে নিজে হাতে এঁকে সুলতান-সাহেব হাজার কাটিমে তৈরি করিয়েছেন এই শাড়ি, এ-শাড়ি এখন আর বোনা হয় না, এ-সব তাঁতিদের বংশ লোপ পেয়েছে, অনেক চেষ্টায় এদের সংগ্রহ করেছেন উনি। তুমি দয়া ক'রে পরলে সুখী হবেন।'

'দুঃখিত।' সুলেখা মুখ ফিরিয়ে দাঁড়ালো, 'তোমাদের সুলতান-সাহেবকে সুখী করার জন্য আপাতত আমি খুব ব্যস্ত নই।'

জবেদা দাঁত দিয়ে তার গোলাপি ঠোঁট কামড়ে লাল ক'রে ফেললো, রুদ্ধস্বরে বললো, 'নিষ্ঠুর।'

পাঁচটার বেলা আস্তে-আস্তে পাঁচটা-পনেরোতে এসে থামলো, তারপর পাঁচটা-তিরিশ, তারপর চল্লিশ, পঞ্চাশ, ষাট। বাজলো ছ'টা, কিন্তু ছ'টার

পরে আর কেন কাঁটা সরে না ? ছ'টার পরে ছ'টা পাঁচ মিনিট হ'তেও কেন এমন পুরো একটা দিন কেটে যায়। তারপর দশ, তারপর পনেরো। মানে সওয়া-ছ'টা। মানে একটা মাস। আর সওয়া-ছ' থেকে সাড়ে-ছ'তে পৌঁছতে একটা বছর। কিন্তু বছরেও কুলোলো না, শেষে যেন ঘড়ির দিকে তাকিয়ে-তাকিয়ে যুগ-যুগান্তর পার হ'য়ে যেতে লাগলো স্থলেখার জীবনের উপর দিয়ে। কী দীর্ঘ আর কী যন্ত্রণাদায়ক সময় ! যে-সন্ধ্যা এই তিন মাস ধ'রে প্রত্যেক দিন স্থলেখার দরজায় একটা দৈত্যের মতো দিনকে ডিঙিয়ে পক্ষিরাজ ঘোড়ায় চ'ড়ে হুড়মুড়িয়ে এসে হাজির হয়েছে, সেই সন্ধ্যা আজ আসতেই ভুলে গেলো ? জানালা দিয়ে বাইরে তাকিয়ে গ্রীষ্মের লম্বা বেলাকে অভিসম্পাত দিলো স্থলেখা। শেষে একসময়ে সত্যিই সন্ধ্যা হ'লো, সন্ধ্যার নিথরতায় ঝিমঝিম করতে লাগলো সবুজ-মহলের সারা অন্তঃকরণ। স্থলেখার বুকটাও ধকধক করতে লাগলো প্রতীক্ষায়। স্থলতান-সাহেব ডাকতে এলেন ঠিক আটটা বাজতে পাঁচ মিনিটে।

'প্রস্তুত ?'

'যাবো ?' ঝিমিয়ে যেতে-যেতে টগবগিয়ে উঠলো স্থলেখা।

স্থলতান-সাহেবের এক পা ঘরের ভেতরে, এক পা বাইরে। দরজার পরদাটা শরীরের আদ্ধেক ঢেকে রেখেছে। অনেক রোগা দেখাচ্ছে তাঁকে, দুরন্ত বিলিতি পোশাকে চেনা যাচ্ছে না বাঙালি ব'লে। আজ মোম নয়, ইলেকট্রিকের উজ্জ্বল আলোয় ঝকঝক করছে সব। স্থলেখা তার বহুপ্রত্যাশিত সময়ের মুখোমুখি দাঁড়িয়ে প্রায় কাঁপতে লাগলো।

'এতোদিনে শান্তি, না ?' একটু হাসলেন স্থলতান-সাহেব।

'দেরি আছে যেতে ?'

'তোমার কী ইচ্ছে ?'

'আমার ?' মাথা নিচু করলো সুলেখা, তখুনি চোখ তুলে বললো, 'প্লেনে যাবো ?'

'যাবে। সত্যি যাবে।'

'ক'টায় ছাড়ে ?'

'সারা দিন, ঘণ্টায়-ঘণ্টায়—'

'তবে আর রাত করা কেন ?'

'তাই তো।' সুলতান-সাহেব হাতের স্টেট এক্সপ্রেসের টিন থেকে সিগারেট বার করলেন একটি, কিন্তু ধরালেন না। ডান হাতের দু-আঙুলে ধ'রে বাঁ হাতের বুড়ো নখে ঠুকতে লাগলেন, 'তা হ'লে প্রস্তুত হ'য়ে নাও।'

'আমি প্রস্তুত হ'য়েই আছি।'

'প্রস্তুত ? কোথায় ?' সুলেখার আপাদমস্তক তাকালেন তিনি, 'এ-ভাবেই যাবে নাকি ?'

'বেশ তো আছি।'

একটু চুপচাপ।

'বিকেলে একটা ঢাকাই শাড়ি পাঠিয়েছিলাম।'

'দেখেছি।'

'ভেবেছিলাম আজ অন্তত একটা প্রার্থনা তুমি পূরণ করবে।'

'প্রার্থনা বলছেন কেন, আদেশ বলুন।'

'সুতোগুলো তুলো থেকে তৈরি আর সেই সুতো থেকেই জামা-কাপড়ের জন্ম, বুনেছে তাঁতিরা, ওর মধ্যে আমি কই ? যাকগে, সে-শাড়িটা না-হয় না-ই পরলে, কিন্তু একটু ভদ্রভাবে রাস্তায় চলাফেরা করাই কি ভালো নয় ?'

'আমাকে তো বোরকাই পরতে হবে।'

'না-ও হ'তে পারে, আমি যে পরদাপ্রথার বিরোধী সেটা অনেকেই জানে।'

ইতস্তত করলো স্থলেখা।

'তা ছাড়া স্থলতানের বেগম সেজে নবাবগঞ্জের নবাববাড়ি থেকে বেরুচ্ছো, যথোপযুক্ত বেশভূষা না-হ'লে সন্দেহ করতে পারে।'

'বেগম!'

'উপায় নেই, ঘণ্টাখানেকের জন্য মিসেস স্থলতান আমেদের পার্টটাই তোমাকে নিতে হবে।'

'সে-কথা আমি জানতাম না।'

'জানলে কী করতে? যেতে না?'

স্থলেখা চুপ ক'রে রইলো।

স্থলতান-সাহেব পরদা ছেড়ে দিয়ে ঘরের ভেতরে এলেন, গাঢ় গলায় বললেন, 'লজ্জা আমারও আছে স্থলেখা, ধিক্কারও আছে। আত্মসম্মানের সঙ্গে সম্প্রতি যতোই বিচ্ছিন্ন হ'য়ে থাকি না কেন, তারও কিছু অবশিষ্ট আছে। কিন্তু এ-অভিনয় তোমারই জন্য, শহর থেকে তোমাকে সরাবার এ ছাড়া আর কোনো কৌশল আমার জানা নেই।'

'শহরের সবাই জানে আপনি অবিবাহিত।'

'শহরের লোকেদের জন্য আমার ভয় নয়, এবারকার দফায় এই শহরের লোক উৎসাহী নয়। বাইরের গুণ্ডা এসেছে সব। তারা কাউকেই রেয়াৎ করে না। আমি বরং অপেক্ষা করছি, দয়া ক'রে একটু পরিচ্ছন্ন হ'য়ে নাও, শাড়িটা বদলাও, কিছু গয়নাও প'রে নিয়ো।'

ঘাড় বাঁকালো স্থলেখা, 'না।' বেগম কথাটা আবার উত্তপ্ত করেছে তাকে।

'বেশ। যা তোমার খুশি।'

